# রাবণ বধ-কাব্য

প্রথম খণ্ড

(মেঘনাদ বধ কাব্যের পরবর্ত্তি
ঘটনাবলম্বনে লিখিত।)

"তিতীর্ষুর্দুস্তরং মোহাদুড়ুপেনাস্মিসাগরম্।"


ময়মনসিংহ জমিদার
শ্রীহরগোবিন্দ লস্কর
বিরচিত ও প্রকাশিত।
৮৪।২ নং মুক্তারাম বাবুর ষ্ট্রীট্—



কলিকাতা,
চোরবাগান ৮১ নং মুক্তারাম বাবুর ষ্ট্রীট।
মায়াযন্ত্রে,
শ্রীমহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় দ্বারা
মুদ্রিত।

১৩০০

## উপক্রমণিকা

মহাত্মা মাইকেল মধুসূদন দত্ত প্রণীত মেঘনাদ বধ কাব্যের পরে একখানি রাবণ বধ কাব্য থাকিলে বঙ্গ ভাষা সমধিক সমুজ্জ্বলিত হইবে বিবেচনায় আমি একখানি রাবণ বধ কাব্য প্রণয়ন করিয়া সমাজ সমক্ষে উপস্থিত হইতে প্রবৃত্ত হইয়াছি ; কিন্তু এই দুরূহ কার্য্যে হস্তক্ষেপ করিয়া আমাকে যে কি পর্য্যন্ত শঙ্কিত এবং চিন্তান্বিত হইতে হইয়াছে তাহা বিজ্ঞ মাত্রেই অনুভব করিতে পারেন। আমার অপর আর একটী আশঙ্কার কারণ এই যে বঙ্গ ভাষায় এ পর্য্যন্ত যে সকল প্রণালীতে পদ্য বিরচিত হইতেছে আমি সে সকল প্রণালী অবলম্বন না করিয়া বহুবিধ সংস্কৃত ছন্দে গ্রন্থখানি রচনা করিয়াছি, কিন্তু বঙ্গ ভাষায় হ্রস্ব দীর্ঘ উচ্চারণের ভেদ না থাকায় সংস্কৃতচ্ছন্দঃ চলিবে না বিবেচনায় আমি ছন্দঃগুলিকে এরূপ ভাবে গ্রন্থন করিয়াছি যে বালক বৃদ্ধ যে কেহ হউক পাঠ করিতে পারিলেই ছন্দ সকল হ্রস্ব দীর্ঘ সহ অনর্গল নির্গত হইবে, ছন্দঃপাঠ করিবার জন্য ছন্দের লক্ষণ জানিতে অথবা হ্রস্ব দীর্ঘ পাঠের জন্য কোন রূপ কষ্টই করিতে হইবে না ; কেবল একটী মাত্র নিয়ম প্রতিপালন করিতে হইবে যে বঙ্গ ভাষায় কতিপয় অকারান্ত শব্দ ব্যঞ্জনান্ত-বৎ উচ্চারিত হয় ঐ শব্দ গুলিকে স্পষ্টরূপে অকারান্ত ন্যায় উচ্চারিত করিতে হইবে। বঙ্গ ভাষায় যদি সমস্ত অকারান্ত শব্দ গুলিই ব্যঞ্জনান্তর ন্যায় উচ্চারিত হইত তবে সে এক প্রকার হইত বটে, কিন্তু এই বিষয়ে কোন বিশিষ্ট নিয়ম নাই যথা বিষয়, সদন, আশ্রয় প্রভৃতি কতকগুলি শব্দ বিষয়্, সদন্, আশ্রয়্ এই রূপ উচ্চারিত

হয় পুনশ্চ বিরত, বিরহ, নির্ঘৃণ প্রভৃতি কতকগুলি শব্দ অকারন্তই উচ্চারিত হইয়া থাকে। পূর্ব্বে যুক্তাক্ষর থাকিলেই যে এক প্রকার উচ্চারিত হয় তাহাও নহে যথা অদ্ভুত, উৎকট, সংগ্রাম প্রভৃতি কতকগুলি শব্দ অদ্ভুত্‌, উৎকট্‌, সংগ্রাম্‌, এই রূপ উচ্চারিত হয়, পুনশ্চ উদ্ধত, আশ্রিত, নিস্পৃহ প্রভৃতি কতকগুলি শব্দ অকারন্তই উচ্চারিত হইয়া থাকে। দুই অক্ষর বিশিষ্ট অল্প প্রাণ শব্দ হইলেই যে এক রূপ উচ্চারিত হয় তাহা ও নহে যথা মুখ, ফুল, কর প্রভৃতি শব্দ গুলি মুখ্‌ ফুল্‌ কর্‌ এই রূপ উচ্চারিত হয় পুনশ্চ শুভ, মম, পুনঃ, ভব প্রভৃতি শব্দ গুলি অকারন্তই উচ্চারিত হইয়া থাকে, অতএব দেখা যায় যে কোন বিশিষ্ট নিয়ম অনুসারে অকারান্ত শব্দগুলি ব্যঞ্জনান্তর ন্যায় উচ্চারিত হয় না, এমত স্থলে, সমস্ত অকারান্ত শব্দ গুলিতেই যদি স্পষ্ট রূপে অকার উচ্চারণ করা যায় তবে কোন রূপ বিশিষ্ট নিয়ম ভঙ্গ করা হয়না; বিশেষতঃ সংস্কৃত ছন্দঃ প্রভৃতির প্রকৃতি অনুসারে অকারান্ত শব্দ গুলিতে স্পষ্ট রূপে অকাব উচ্চারণ করিলেই শ্রুতিমধুর শুনাইবে নচেৎ ছন্দঃগুলির সম্পূর্ণ আস্বাদ গৃহীত হইবে না। পরন্তু যুক্তাক্ষরের পূর্ব্ব অক্ষরটীকে গুরু উচ্চারিত করিতে হইবে, তবে এই উচ্চারণ করিতে পাঠকবর্গকে কোন রূপ ক্লেশ করিতে হইবেনা কারণ যুক্তাক্ষরের পূর্ব্ব অক্ষর স্বতই গুরু উচ্চারিত হয় যথা গর্ব্ব, আক্রমণ, সুপ্রভাত প্রভৃতি শব্দে গ, আ, সু প্রভৃতি যে রূপ ভাবে এক্ষণে উচ্চারিত হয় এই ভাবে উচ্চারণ করিলেই হইবে তথাপি যুক্তাক্ষরের পূর্ব্ব অক্ষরে গুরু উচ্চারণ করিতে কিঞ্চিৎ চেষ্টা রাখা ভাল, বিশেষতঃ প্র, স্ব প্রভৃতি যুক্তাক্ষর গুলির পূর্ব্ব অক্ষরের প্রতি কিঞ্চিৎ বিশেষ দৃষ্টি রাখা উচিত। অপর বঙ্গ ভাষায় বিসর্গের উচ্চারণ আমার নিকট মধুর বোধ না হওয়াতে সমস্ত বিসর্গান্ত শব্দেরই বিসর্গ পরিত্যাগ করিয়াছি তবে যে স্থলে সন্ধি বশতঃ

বিসর্গের লোপ হইয়াছে সে স্থলে কোন চিহ্ন নাই তদ্ব্যতীত অন্য স্থলে বিসর্গ জ্ঞাপক একটী কমা বিসর্গান্ত শব্দের উর্দ্ধে প্রদত্ত হইয়াছে যথা "ক্রমশঃ বিচলিত" এমত স্থলে "ক্রমশ' বিচলিত" এই রূপ লিখিত হইয়াছে। কোন কোন স্থলে উপর শব্দের উকার লুপ্ত হইয়াছে যথা মঞ্চউপর এমত স্থলে মঞ্চ'পর এই রূপ লিখিত হইয়াছে, এবং কোন কোন স্থলে বিশেষ্যবিশেষণের মধ্যে কেবল বিশেষণে বিভক্তি যুক্ত হইয়াছে, এবং বিশেষণ বিশেষ্যের পশ্চাৎ সন্নিবেশিত হইয়াছে সেই সেই স্থলে বিশেষ্যে বিভক্তি থাকিলে যে অর্থ হইত তাহাই বুঝিতে হইবে যথা দুর্গম বনে এমত স্থলে বনে দুর্গমে, উদগ্র কিরণে এমত স্থলে কিরণ উদগ্রে। উৎপ্রেক্ষা প্রকাশার্থে গণি, পরিগণি, বিচিন্তি প্রভৃতি শব্দ ব্যবহৃত হইয়াছে এবং উভয় পার্শ্বে কমা আছে। ইন্‌ভাগান্ত দীর্ঘ ঈকারান্ত শব্দ-গুলি কর্ম্মকারকে হ্রস্বইকারান্ত ব্যবহৃত হইয়াছে, হসন্ত যে স্থলে অকারান্ত ব্যবহৃত হইয়াছে সেখানে বহুবচন বুঝিতে হইবে যথা বিপৎ শব্দ যে স্থানে বিপদ লিখিত হইয়াছে সে স্থলে বহুবচন বুঝিতে হইবে। অপর আমি এই গ্রন্থোল্লিখিত প্রত্যেক ব্যক্তিকে একএকটী ভিন্ন ছন্দঃ অর্পণ করিয়াছি, এবং একবার যিনি যে ছন্দে বলিতে আরম্ভ করিয়াছেন সমগ্র গ্রন্থে সেই এক ছন্দেই তাঁহার উক্তি উক্ত হইবে, প্রত্যেক ছন্দেরই আরম্ভের সময় ছন্দের নাম উল্লিখিত হইয়াছে বারম্বার আর নাম লিখিত হয় নাই। অপর সমস্ত বর্ণনা স্থলে অর্থাৎ আমার স্বীয় উক্তি স্থলে গীতি ছন্দঃ নাম দিয়া আমি একটী নূতন ছন্দঃ ব্যবহার করিয়াছি এই ছন্দটী কোন সংস্কৃত ছন্দঃ শাস্ত্রোক্ত নহে, প্রসিদ্ধ কবি জয়দেব বিরচিত গীত গোবিন্দের গীত গুলির ছায়া অবলম্বনে এই ছন্দটী লিখিয়াছি; ছন্দের প্রকৃতি বুঝিবার জন্য গীত গোবি-ন্দের একটী গীতের কিয়দংশ উল্লিখিত হইল যথা—

"ললিত লবঙ্গ লতাপরিশীলন কোমল মলয় সমীরে
মধুকর নিকর করম্বিত কোকিল কুজিত কুঞ্জ কুটীরে।
উন্মদ মদন মনোরথ পথিক বধূ জন জনিত বিলাপে
অলিকুল সঙ্কুল কুসুম সমূহ নিরাকুল বকুল কলাপে,,

কিন্তু উপরি উক্ত গীতে যে ভাবে হ্রস্ব দীর্ঘ ব্যবহৃত হইয়াছে আমি সেরূপ হ্রস্ব দীর্ঘ ব্যবহার করি নাই কারণ কেবল বঙ্গভাষাভিজ্ঞ পাঠকবর্গ ঐরূপ ভাবে হ্রস্ব দীর্ঘ উচ্চারণ করিতে বিরক্তি বোধ করিবেন অতএব এই ছন্দটিকেও আমি এরূপ ভাবে গ্রথিত করিয়াছি যে পাঠ করিবা মাত্র ঐ গীতের ন্যায় উচ্চারিত হইবে তবে এই ছন্দটীতে হ্রস্ব দীর্ঘ ব্যবহারে অথবা অক্ষর সংখ্যার কোন নির্দ্দিষ্ট নিয়ম নাই, কেবল পাঠ করিলেই ঐ রূপ গীতেরন্যায় অনর্গল নির্গত হইবে। অপর বঙ্গভাষা হইতে আমি দীর্ঘ চৌপদী লঘু চৌপদী এবং দীর্ঘ ত্রিপদী ও লঘুত্রিপদী এই চারিটী ছন্দঃ গ্রহণ করিয়াছি কিন্তু এই ছন্দঃ গুলিতে ও হ্রস্বদীর্ঘ এবং নির্দ্দিষ্ট মাত্রা ব্যবহৃত হইয়াছে, কিন্তু সমস্ত স্থলেই পাঠক গণকে বাধ্য হইয়া হ্রস্ব দীর্ঘ এবং ছন্দঃ পাঠ করিতে হইবে, স্থূলকথা পদ্য উচ্চারণ করিতে গেলেই হ্রস্বদীর্ঘ এবং ছন্দঃ পাঠ করিতে হইবে তজ্জন্য কোন কষ্টই করিতে হইবে না। অপর ছন্দের পাদান্তে হ্রস্ব বিকল্পে দীর্ঘ হয় তবে যে ছন্দের পাদান্তে সর্ব্বত্রই হ্রস্বব্যবহৃত হইয়াছে সেছন্দের পাদান্তে হ্রস্ব থাকাই নিয়ম বুঝিতে হইবে। অপর সংস্কৃত ছন্দের পাদান্তে মিল না থাকায় আমি পাদান্তে মিল সম্বন্ধে সামান্য মাত্র যত্ন করিয়াছি তবে একবারে মিল পরিত্যাগ করি নাই কারণ বঙ্গভাষায় পাদান্তে মিল না থাকিলে কিঞ্চিৎ শ্রুতি কটু বোধ হয়। মেঘনাদ বধ কাব্যের পরে যাহাতে রাবণ বধ খানি কথঞ্চিৎ সঙ্গত হয় তজ্জন্য আমি প্রাণান্ত পরিশ্রম করিয়াছি এক্ষণ সমাজের নিকট করযোড়ে অবনত শীর্ষে আমার এই প্রার্থনা

যে বিশিষ্ট রূপ পর্য্যালোচনান্তর গ্রন্থখানি সমালোচিত হয়। দলাদলির চক্রে পড়িয়া অসহায় অবস্থায় যেন অপদস্থ না হই স্বতই আমি সহায় সম্পদ বিহীন। আমার এই কথা লিখিবার কারণ এই যে অনেকে আমাকে এই বলিয়া ভয় প্রদর্শন করিতেছেন যে "তোমার সহায় সম্পদ নাই তুমি অবশ্যই তিরস্কৃত হইবে" কিন্তু বঙ্গে এত সারগ্রাহী মহাত্মাগণ থাকিতেও আমি যে অসহায় অবস্থায় অপমানিত হইব একথা বিশ্বাস যোগ্য হইতে পারে না। যাহা হউক সমাজের মতামত জানিবার জন্য এবং আমার অদৃষ্ট পরীক্ষার জন্য সম্প্রতি এক খণ্ড মাত্র প্রকাশ করিলাম, এই খণ্ডে ষষ্ঠ সর্গ পর্য্যন্ত থাকিবে। যদি আমি কৃত কার্য্য হইতে পারি এবং সমাজের অনুমতি প্রাপ্ত হই তবে শীঘ্রই দ্বিতীয় খণ্ড প্রকাশ করিব নচেৎ এই পর্য্যন্তই শেষ„ এক্ষণে সমস্তই সমাজের মতামতের উপর নির্ভর করিতেছে নিবেদন ইতি।

বিনয়াবনত
শ্রীহরগোবিন্দ লস্কর।

# রাবণবধ কাব্য।

## প্রথম সর্গ।

গীতিচ্ছন্দঃ।

ওঁ

চমকি বিশ্ব নববীর্য্য-সূর্য্য-নৃপ রজনি-রাজ্য অবসন্নে,
উদিত উদয়-গিরি-কাঞ্চন-মঞ্চ সুরঞ্জি নিরঞ্জন বর্ণে।
দীপ্ত রশ্মিকুল সৈন্যবৃন্দ সম ছুটিল ভয়ঙ্কর ছন্দে,
ঝটিতি বিভস্মিল পতিত-রজনিপতি-সৈন্য-নিকর-উড়ুবৃন্দে।
ঝলমল রবিকর পুঞ্জ রঞ্জি ভব মঞ্জুল কিরণ তরঙ্গে,
ধ্বজবর সদৃশ উজলি সমধিষ্ঠিত সুরপুর-সৌধ-সুশৃঙ্গে।
তরুণ দিবসবর পরম সুসজ্জিত কুসুম মুকুট পরি শীর্ষে,
নৃপতিপতি-শ্রী-প্রকৃতি-অতুল তনু সজ্জিত করিল সহর্ষে।
সুবর্ণ গিরিবর উজ্জ্বল শীর্ষক বিমল তুহিনকণ; রঙ্গে,
মৌক্তিক অলক পুঞ্জ সম ঝলকিত রঞ্জিত রবিকর সঙ্গে।
ধবল বক নিকর অতুল বিমল সর সুললিত সুমৃদুল বক্ষে,
মধুকর গুঞ্জন কঙ্কণ নিক্কণ, সুরধুনি কিঙ্কিণি পক্ষে।
দ্রব কুঙ্কুম সম তরুণ অরুণ কর দর্শিল তনুবর বর্ণে;
সুরভিত সুন্দর তনু সরসিজ-রজ উজ্জ্বল সুগন্ধ চূর্ণে।
দিনকর নৃপবর বরিল যুবতি পরিসজ্জিত সমধিক যত্নে,
কুসুমিত পল্লবময় নব,বল্লরি যদ্বিধ মধুঋতু রত্নে।
শিশির-সুচন্দন-রঞ্জিত-ফুলকুল পল্লব-অঞ্জলি সঙ্গে,
অর্পিল কুসুম বিটপিগণ দিনমণি-চরণ উপরি চিত রঙ্গে।

কুবলয় পরিমলপূর্ণ অনিল চির সহচর তুল্য সহর্ষে,
চলিত, দুলিত তনু ললিত নিরতিশয়, পরিমলময় মধুবর্ষে।
সুরব বিহগগণ বন্দিবৃন্দ সম বন্দিল সুস্বর সঙ্গে,
সুরগণ জাগ্রত কিন্নর বাঞ্ছিত সুস্বর শুনি চিত রঙ্গে।
প্রবুদ্ধ শিখিকুল, রথাঙ্গসুখিচিত, পিককুল কলরব বর্ষে,
মঞ্জুল কুঞ্জ সুরঞ্জি কুসুমকুল বিকসিল সমধিক হর্ষে।
সপদি সুখিত অতি নর্ত্তিত অন্তর অমর নগর সুরসর্ব্বে,
নিরখি গগনতল উজ্জ্বলি রথবর দিনকর গৌরব খর্ব্বে।
ঊর্দ্ধ বদনসব নয়ননিমিষহত, অচল শৃঙ্গ সম ধৈর্য্যে,
সুস্থিত সুরগণ, কদম্ব ফুলসম পুলকিত তনু সব আর্য্যে।
মরকত বিরচিত গবাক্ষকুল যত বিমুক্ত হইল অগৌণে,
বিপুল নগর, গণি, বিকসিত-সুনয়ন রথবর দর্শন জন্যে।
অলক বিবৃত মুখ অমর যুবতিগণ, উজ্জ্বলি সকল গবাক্ষে,
ঊর্দ্ধ দৃষ্টিসহ দর্শন সুনিপুণ অর্পিমৃদুল-কর বক্ষে।
মঞ্জুলবঞ্জুল কুঞ্জ কুসুমতরু পুঞ্জ সদৃশ সুরসর্ব্বে,
চিত্রিত পটসম সমস্ত জনপদ চিত্ত দুঃখপরি খর্ব্বে।
ক্রমশ' চক্রিবর সজ্জিত করি দিগ্‌-যুবতি সমুজ্জ্বল বর্ণে,
অবতর তৎপর, সুমধুর নিঃস্বনি অমৃত বর্ষি সুরকর্ণে।
স্নিগ্ধ অমরধনু' চিত্রি বিবিধ অতি বিমুগ্ধ করি সুরসর্ব্বে,
বিকশিত পুচ্ছ শক্তিধর-শিখিবর সদৃশ চলিত রথ গর্ব্বে।
শিল্পিসম গগণপট রঞ্জিত করি বিবিধবর্ণ করপুঞ্জে,
বহুবিধ মঞ্জুল ফুলকুল অঙ্কিল নির্ম্মল গগণনিকুঞ্জে।
ত্বরিত উপস্থিত তড়িৎ প্রতিমরথ নগর বিপুল তম বর্ত্মে,
সিদ্ধ জনার্চ্চিত সুরবর, পরিগণি, সপদি উপস্থিত মর্ত্ত্যে।
অগণিত অভিনন্দন বন্দিত হই সুন্দর করিপুরসর্ব্বে,
গহন চলিত দবদহন পুঞ্জ সম চলিল গঞ্জি গজগর্ব্বে।

সুরগণ সন্তষি উপগত রথবর পুরবর অঙ্গন বক্ষে,
গগণ পরিভ্রমি পূর্ণ রজনিকর চরম-মহীধ্র-সমক্ষে।
পবন নমিত তরু সমনমি রক্ষক বর্জ্জিল সদন সুরম্যে,
অবতরি সুরপতি পশিল সূর্য্যসম জলনিধি সমমণিহর্ম্ম্যে।
বিম্বসদৃশ অনু সৌম্য অমরগণ রম্য পরিচ্ছদ অঙ্গে,
অনিল বরুণ যম পশিল পুরান্তর পরিহরি রথ চিত রঙ্গে।
সঙ্গিনিচয় সহ সুরকুল ঈশ্বর পশিল সুসৌধ সযত্নে,
জলনিধি সদৃশ ধরিল হৃদি গৃহবর সুরদল-অনুপমরত্নে।
সমধিক সুদৃঢ় সুদুর্গম পুরবর নিন্দি দুর্গবর দর্পে,
নিবিড় বিপিনসম সমধিক নির্জ্জন, হৃদয় সুবিস্ময়অর্পে।
প্রবিরল রক্তিম কিংশুক ঋষিসম অবস্থিত স্থিরগাত্রে,
সুমৃদুল শষ্প তল্পসম বিস্তৃত, সুখঅতি দর্শন মাত্রে।
কাঞ্চন মঞ্চ সদৃশ গৃহ সজ্জিত উজ্জ্বলি সব সুররাজ্যে,
শৈলশিখরসম সৌম্য রক্ষিগণ অটল অচল নিজকার্য্যে।
ভবন মধ্যঅতি অনুপম ভাস্বর ভুবন সুদুর্ল্লভ কান্তি,
কষিত কনকসম সকল সমুজ্জ্বল, মুগ্ধ হৃদয় জনশান্তি।
মধ্যগৃহোর্দ্ধ সুসজ্জিত উজ্জ্বল শশিসম সুললিত রত্নে,
চৌদিশি উড়ুদল সন্নিভ সুবিমল মণিকুল বিখচিত যত্নে,
হস্তিদন্তকৃত বিশদ আস্তরণ বিস্তৃত গৃহতল অঙ্গে,
চন্দন সুগন্ধ সলিল বিন্দু ঘন বিকীর্ণ কৌশল সঙ্গে।
অনুপম কুসুম পুঞ্জ পরিসজ্জিত মঞ্জুল মণিময় পাত্রে,
মলয় অনিল জিনি মৃদুল অনিল দল চলিত বিজনি গৃহগাত্রে
পূর্ণ রজনি কর সদৃশ মঞ্চবর অঞ্চিত কাঞ্চন পর্ণে,
পদ্মবর্ণ মণি বিখচিত সুমিলিত সুন্দর মরকত বর্ণে।
অবিরত নির্গত ঝলসি রশ্মিকুল উজ্জ্বলি সুরপুর সর্ব্বে,
ললিত তড়িৎ কুল সমিক্ষি সুকিরণ চঞ্চল পরিহরি গর্ব্বে।

সম্মুখস্থ করি সুরগণ সুরপতি বসিল মঞ্চ'পর যত্নে
কনক কুসুমকুল সুপতিত, পরিগণি, কল্পবিটপি পদ রত্নে
মুহূর্ত্তনিরখি অমর মুখ সুরপতি পুলকিত সমধিকহর্ষে,
স্মিতরুচি অর্পি সমুজ্জ্বলি গৃহবর, কহিল অমৃত অভিবর্ষে।

(চণ্ডীছন্দঃ।)

খরতর রবিকর বর্ষণ জন্যে,
অনল সদৃশ মরু আশ্রয় শূন্যে,
তৃষিত পথিক লভি অম্বু তরঙ্গে,
প্রমুদিত হৃদয় যথা স্থির অঙ্গে;
তদধিক সুখ মম সম্প্রতি চিত্তে,
গিরিশ অমৃতময় বাক্য নিমিত্তে;
বিষম অশিবময় রাত্রি বিনষ্টে,
সমুদিত সুখরবি আর্য্যঅদৃষ্টে।
কলুষ তিমিরকুল অদ্য বিনষ্টে,
নবরবিসম পুণ্য ধর্ম্ম সুতিষ্ঠে।
মলিন ভুবন পুণরুজ্জ্বল অদ্য,
দিনমণি বিকসিত দুঃখিত পদ্ম।
সহিনু বিপদ বহু ধর্ম্ম নিমিত্তে,
ধনজন পরিহরি সুস্থির চিত্তে।
প্রকটিত নিজবল ধর্ম্ম সুশান্ত,
প্রখর নরক সব কল্মষ অন্ত।
শিখুক সকল জন অদ্য বিশিষ্টে,
সকল বিপদ হত ধর্ম্ম নিবিষ্টে।
তনুপণ করিসব রক্ষহ ধর্ম্মে,
চির শুভ ফল লভ ধর্ম্ম সুকর্ম্মে।

প্রকৃত সুকৃতি সুধু নির্ম্মল মিত্র,
অপর বিষয় সব কল্পিত মাত্র।
ক্ষণিক অতুল ভব দৃশ্য নিতান্ত,
স্বপন সদৃশ সব বিশ্ব অনন্ত।
ধন জন তনু মন' নিষ্ফল সর্ব্বে,
অচির বিলয় গত অন্তক গর্ব্বে!
অহহ মনুজ গণ মত্ত কি তত্ত্বে!
নিমিষ নিরখি ভব উন্মদ চিত্তে।
কি ফল বিফল সুখ সম্পাদ বৃন্দে,
পতিত সকল জন উৎকট-ধন্দে!!
ক্ষণ পরিগণ অহ দুর্গতি আত্ম,
কি চপল মতি সব বিস্মরি কৃত্য।
সতত তৃষিত সুখ সম্পদ জন্যে,
নিরত সতত কত কার্য্য জঘন্যে!
নিয়ত হসিত মুখ পুলকিত গাত্র,
চটুল চটক সম নর্ত্তিত মাত্র!
নিমিষ সময় কভু চিন্ত কি চিত্তে?
কি বিষম ভবতল পূর্ণ অসত্যে!!
ক্ষণিক ভুবন পট উজ্জ্বলি চক্ষে,
চমকি হৃদয় পুন' লুপ্ত অলক্ষ্যে!
কনক সদৃশ তনু দগ্ধ তদন্তে!
বিকট লুলিত শিখ বহ্নি দুরন্তে!!
সকলি বিফল যত পুত্র কলত্র,
ক্ষণপর সমুদয় ভস্মই মাত্র!
পরিহর বুধগণ চিত্র অনিত্যে,
নিমগর্ণ রহ সুধু সচ্চিত নিত্যে।

ক্রমশ' অমৃতকণ নিন্দি মধুরতম বিমল উক্তিচয় সঙ্গে,
সাত্ত্বিক চিহ্ন নিকর বিকসিল ঘন সুরপতি সুললিত অঙ্গে!

ধবল অভ্রসম শুভ্র হইল তনু পূর্ণ গুরুত্ব মহত্ত্বে,
প্রশান্ত মুখ ছবি, মুদিত নয়ন মণি চিত সহ সুমিলিত নিত্যে।
পুলক বিবৃত তনু মৃদুরজ'-মিশ্রিত কমল মুকুল সম কান্তি,
মৃদু মধু বিন্দু সদৃশ মৃদু ঘর্ম্ম সমুদ্গাত সিঞ্চি সুশান্তি!
অপর অমরগণ হইল বিভান্বিত সুরপতি তনু-শশি বর্ণে,
সত্বমগ্ন চিত হইল সপদি সব, লগ্ন নিত্য পদ ধন্যে।
অনিল তরল মৃদু কুসুম বিটপিসম মৃদু মৃদু কম্পন অঙ্গে,
অলস অবশ তনু, চিত্ত মুগ্ধ অতি বিস্মরি বিষয় তরঙ্গে,
স্নিগ্ধ অচিন্ত্য শান্তিময় গৃহবর উজলিল সুমধুর বর্ণে,
ঘূর্ণিত মস্তক কি সাধ্য মম পশি অদ্ভুত সদন সুধন্যে!
সজ্জিত কুসুম মধ্যগত সুমৃদুল মুকুল নিকর অবিলম্বে
বিকসিল সমুজলি, নিপতিত ঢলি ঢলি সুললিত কুসুম কদম্বে।
সুমৃদুল অলিদল সুমধুর-গুঞ্জন মঞ্জুল বংশি বিনিন্দে;
ব্রহ্ম অমৃত পরিপূর্ণ সদনবর, শান্তি কান্তি মিলি বন্দে।
সত্ত্ব অমৃতময় সদন-রশ্মিবর বিস্তৃত তখন সমন্তাৎ,
ক্রমশ' অনন্ত বিশ্ব অতি বিশুভ্র, অনুপম দৃশ্য অকস্মাৎ!!
অপার্থিব অতুল শশধর, পরিগণি, উজলিল ভুবন সুঅঙ্গে,
আপ্লুত, পরিগণি, সকল ভুবনতল দুগ্ধ সমুদ্র তরঙ্গে!
বিশুদ্ধ সিদ্ধ মহর্ষি সদন যত উজলিল সুবিশদ বর্ণে,
দ্রব চন্দনসম রঞ্জিত সুকিরণ মঞ্জুল মৃদু তরু পর্ণে।
সহর্ষ সমুদয় সরল ঋষি রতন নিমগ্ন শান্তি পবিত্রে;
আশ্রম বন্দি অনিন্দ্য বিহগগণ গুঞ্জিল মুদ্রিত নেত্রে!
ভুঞ্জ জগজ্জন শান্তি অমৃতফল ধর্ম্ম কল্পতরু জন্যে,
সদয় হৃদয় হই অর্পিহ কিঞ্চিৎ কলুষিত অকৃতি অধন্যে।
বিমুগ্ধ হই অতি তখন সুরেশ্বর সুনিরখি মৃদুল অপাঙ্গে,
পুনরপি কহিল মধুরতম সুবচন সংপ্লবি অমৃত তরঙ্গে।

কলুষ রজনি পরিমর্দ্দন জন্যে,
লভিনু গিরিশপদ-ইন্দু সুধন্যে।

কহ সব জয় জয় ধর্ম্ম মহত্ত্বে,
সতত নিরত রহ নির্ম্মল সত্যে।
ঘটুক অতুল সুখ বিশ্ব অদৃষ্টে,
অসুখ সদন সব কল্মষ নষ্টে।
পরম সুকৃতি মম অদ্য সযত্নে,
লভিনু অভয়বর দুর্ল্লভ রত্নে,
বিপদ তিমিরচয় নির্জ্জয় জন্যে,
লভিনু গিরিশ পদ রত্ন সুধন্যে।
বিমুখ যখন শিব শঙ্কর অদ্য,
প্রণিহত রিপুচয় নিশ্চয় সদ্যঃ,
ত্বরিত দলিত মৃদু ইঙ্গিত মাত্রে
নিপতিত তরুবর কর্ত্তিত গাত্রে।
বিরহিত ভয় মম অন্তর মধ্যে,
তৃণ কণ সম গণি কৌণপ বধ্যে।
নিবসতি করি বিহগেশ্বর পক্ষে,
চকিত কি হয় চিত সর্প সমক্ষে ?
সমুচিত গণি অতি সম্প্রতি চিত্তে,
রঘুপতি দরশন, কার্য্য নিমিত্তে।
বিদিত করিব শুভ তত্ত্ব সযত্নে,
নৃপকুলপতি পদপঙ্কজ রত্নে।

সুরপতি বচন নিচয় শুনি সুস্থির বরুণ বিনয় অবলম্বে,
করসরসিজ যুড়ি কহিল বিনত হই মৃদুল বাক্য নিকুরম্বে;

( পজ্ঝটিকা ছন্দঃ। )

অন্ধ তিমির ময় দুর্গম কক্ষে,
ক্ষুদ্র রশ্মি যুত বর্ত্তি সমক্ষে,

প্রমুদিত হৃদয় বন্দি জন তুল্য,
চিত মম শুনি শিব বাক্য অমূল্য।
বিষম বিপন্ন শক্র তব শক্র,
রথিবর তুল্য রহিত রথচক্র ;
বিহ্বল হৃদয় বিমত্ত নিতান্ত,
দর্শন-ইচ্ছু মাত্র তব অন্ত।
অর্চ্চি গিরিশ পদ সহি সব মৌনে,
বরলভি-সম্ভব সবল অগৌণে ;
সতত তুষ্ট শিব নিজ অনুরক্তে,
বুঝহ যত্ন পুণ' রাক্ষসভক্তে।
প্রলয় মূর্ত্তি হর সংহর কার্য্যে
সংরত অবিরত ভৈরব বীর্য্যে,
উপল নিন্দি শিব কর্কশ চিত্ত,
কিশুভ সুসম্ভব শম্ভু নিমিত্ত?
বিপদ জলধি তব পূর্ণ সুরেন্দ্র,
তরণ গৌণ বহু বুঝহ রথীন্দ্র।
সম্প্রতি বিজ্ঞ সদৃশ ধরি ধৈর্য্যে,
করহ সময় বুঝি সমুদয় কার্য্যে।
প্রণিধি জনৈক নিযুক্ত অগৌণে
করহ, শক্র-গতি-দর্শন জন্যে।
জলদ সুসম্বৃত দিন মণি তুল্যে,
সতত গুপ্ত রহি বুদ্ধি অতুল্যে,
রিপুকুল কার্য্য সহিত সবতত্ত্বে
উচিত সমিক্ষণ সুস্থির চিত্তে।
অর্চ্চন করি রিপু শঙ্কর আর্য্যে,
বিফল চেষ্ট হয় যদ্বিধ কার্য্যে,

উচিত যত্ন তদ্বিষয় সমগ্রে,
ইচ্ছ নিধন যদি শত্রু উদগ্রে।
সম্প্রতি গতি তব রঘুপতি পার্শ্বে,
ক্ষান্ত করহ নিজ ধৈরয দর্শে।
করহ সমস্ত সুবুদ্ধি সুশান্তে,
দ্রুতগতি কার্য্য অশুভ অতি অন্তে।
সমধিক চিন্তি করহ সব কার্য্যে,
ইচ্ছ সুমঙ্গল যদি সব আর্য্যে,
বহ্নি অংশ সম শত্রু অনার্য্যে
প্রত্যয় সঙ্গত কভু? বুঝ ধৈর্য্যে।
বরুণ বাক্য শুনি শমন কুপিত অতি নয়ন ঘূর্ণি অবিলম্বে,
ঘন ঘন কড়মড়ি বিকট দন্ত কুল গর্জ্জি কহিল অতি দম্ভে।

( তূণকচ্ছন্দঃ। )

ধিক্ জঘন্য ঘৃণ্য উক্তি আত্মপক্ষ মর্দ্দিনী,
ধৈর্য্যযুক্ত-আর্য্য-চিত্ত-উগ্রবহ্নি বর্দ্ধিনী।
বিশ্ব বন্দ্য ইন্দু মৌলি নিন্দ্য বাক্য উক্তিবে?
পূর্ণচন্দ্র অগ্নিতুল্য উগ্রবীর্য্য সম্ভবে?
দুঃখ মগ্ন আর্য্য পক্ষ শত্রুসৌখ্য ভুঞ্জিবে?
কল্পবৃক্ষ মর্দ্দি শম্ভু তুচ্ছবৃক্ষ সিঞ্চিবে?
যদ্যপি প্রবৃদ্ধি যুক্ত ইন্দু মৌলি অর্চ্চনে,
সত্য শক্তি শূন্য আর্য্য শত্রু পক্ষমর্দ্দনে।
কিন্তু চিন্তি শান্তভুল্য নাস্তি লভ্য এক্ষণে,
আত্মকার্য্য নষ্ট মাত্র তুচ্ছ কল্পজল্পনে।
বহ্নি পুঞ্জ তুল্য দুঃখ দীপ্তদগ্ধ অন্তরে,
সিঞ্চ শান্তি পূর্ণ অম্বু মর্দ্দি শত্রু সত্বরে,

সুপ্রশস্ত লগ্ন লব্ধ পুণ্য সূর্য্য সঞ্চরে,
গৌণ বর্জ্জি তর্জ্জি গর্জ্জি সজ্জি শীঘ্র সঙ্গরে
যদ্যপি প্রশঙ্কি চিত্ত অপ্সপতি, স্থিরান্তরে
সংপ্রবিষ্ট হৌন অদ্য গুপ্ত দুর্গ অন্তরে।
বৈরিমৃত্যু বাঞ্ছি মাত্র বর্জ্জি অন্য চিন্তনে,
দুঃখবৃক্ষ শত্রু পক্ষ লক্ষ্য মাত্র এক্ষণে।
ধিক্ সহস্র শক্তি শূন্য ঘৃণ্য অম্বুঈশ্বরে,
অজ্রি ঘৃষ্ট আর্য্যপক্ষ ইক্ষ সুস্থ অন্তরে?
পূজ্যবীর্য্য সূর্য্য পুত্র তুল্য নাস্তি বিক্রমে,
ধ্বংসিব প্রবৃদ্ধি গর্ব্ব কর্ব্বুরেন্দ্র দুর্দ্দমে।
বজ্র তুল্য চণ্ডদণ্ড শীঘ্র অদ্য ঘূর্ণনে,
মণ্ডিব প্রকাণ্ড বিশ্ব শত্রুরক্ত রঞ্জনে।
সুস্থির হই অতি শমন বাক্য শুনি দীর্ঘদর্শি সমধৈর্য্যে,
কহিল বচন চয় পবন বিজ্ঞবর, অবনমি সুরপতি আর্য্যে।

(দীর্ঘ ত্রিপদী ছন্দঃ।)

যত বাক্য বিতণ্ডিত, তর্ক বিতর্কিত,
নিষ্ফল নিশ্চিত চিন্তিমনে,
ভুলি রত্ন সমর্জ্জন, অব্ধি সুসিঞ্চন,
বঞ্চন মাত্র বিলুব্ধজনে।
অতি দুর্গতি উদ্ঘাত, আর্য্য বিপঙ্ঘাত,
সম্প্রতি তর্ক বিতর্ক দলে,
অতি মর্ম্ম নিকৃন্তন, ধর্ম্ম বিমর্দ্দন,
হর্ষণ নিশ্চিত শত্রুকুলে।
যততর্ক উপস্থিত, বাক্য বিতণ্ডিত,
সম্প্রতি সন্ত্যজি শান্তচিতে,

শুনবাক্য সুরেশ্বর পূর্ণ শুভঙ্কর,
সঙ্গত নিশ্চিত আর্য্যহিতে।
করি সন্ধি বিবন্ধন, রাক্ষস দুর্জ্জন,
সন্ত্যজি যুদ্ধ নরেন্দ্র সনে,
গৃহমধ্য অবস্থিত, দুঃখ ভয়ান্বিত,
বিশ্রুত নিশ্চিত সর্ব্বজনে।
কর বন্ধু বিনির্ণয়, সন্ধি দিনক্ষয়-
বর্ণণ জন্য অমিত্রগণে,
নতুবাদ্য নরেশ্বর সন্ত্যজিবে স্থির,
ধর্ম্ম বিরুদ্ধ ঘৃণার্হরণে।
করিমাত্র সুকীর্ত্তন সন্ধি নিবর্ত্তন,
সর্ব্ব বিপত্তি কি অন্ত হবে?
সুধু অম্বুধি সন্নিধি তিষ্ঠি, মহৎ-নিধি-
দুর্ল্লভ রত্ন সুলব্ধ কবে?
দশকন্ধর-অন্তক- মূর্ত্ত কৃতান্তক
(চিন্তহ) কুন্ত-সুসংগ্রহণে,
সুর শক্তি বিমর্দ্দিত, শত্রু পুরস্থিত
রাক্ষস রক্ষিত সংগ্রহণে।
যদি উদ্ধর বর্ণিত কার্য্য সুসঙ্গত,
শৈব অনুগ্রহ তুল্য রহে;
গণি সম্ভব নিশ্চয়, রাক্ষস সংক্ষয়,
ধর্ম্ম মহত্ত্ব অসত্য নহে।
অতি সঙ্গত সম্প্রতি, গুপ্তচরস্থিতি,
সৈন্য সুসজ্জন পূর্ণমতে;
তব সঙ্গত এক্ষণ, বান্ধব দর্শন,
যুক্তি বিনির্ণয় সুস্থচিতে॥

পবন শুভঙ্কর বচন নিচয় শুনি সুরপতি সমধিক হর্ষে,
কহিল বিমলতম বাক্য লহরি, জিনি সুললিত অমৃত বিবর্ষে
অমল সলিল পরিষিঞ্চন মাত্রে,
তরুবর রবিকর জর্জ্জর গাত্রে,
পুণরপি অতুল মহৎ সুখ সঙ্গে,
দৃঢ়তম সবল যথা স্থির অঙ্গে ;
তদধিক সুখ মম উদ্ধত চিত্তে,
পবন অমৃতময় বাক্য নিমিত্তে,
বিষম কঠিনতম কণ্টকপুঞ্জে,
লভিনু সুখ-সদন নিন্দি নিকুঞ্জে।
অপগত সমুদয় বিঘ্ন বিপত্তি,
সমুদিত সুরকুল দুর্দ্দম শক্তি।
তবসম অনুপম বান্ধব জন্যে,
হইনু সুখিত অতি দুঃখ-অরণ্যে।
কথিত বিষয় সব সুস্থির চিত্তে,
সফল করহ অতি যত্ন মহত্বে ;
অধিগত বিষম ভয়ঙ্কর দুঃখে,
সুরগণ পরম সুহৃৎ মমপক্ষে।
বরুণ বিমলমতি সৎগতি সঙ্গে,
প্রণিধি সদৃশ রহি সুস্থির অঙ্গে,
অরিকুল গতি বিধি দর্শন জন্যে,
নিরত হউন নিজ বুদ্ধি সুধন্যে।
শমন অতুল বল সৈন্য সমক্ষে,
ঝটিতি গমন করি উন্নত বক্ষে,
প্রখর অনলসম উৎকট বীর্য্যে,
বলদলকরুন সসজ্জ সুশৌর্য্যে।

পবন সদয় হই সম্প্রতি হর্ষে,
মমসহ চলুন নরেশ্বর পার্শ্বে,
দ্রুতগতি সুচতুর বান্ধব কার্য্যে,
অতুল পবন মম বিস্তৃত রাজ্যে।

কথনান্তর সুরকুলপতি সুরগণ-বেষ্টিত হই, অতি মৌনে,
উড়ুদল বলয়িত শশধর-সন্নিভ নির্গত হইল অগৌণে।
শমন বরুণ অতি অবনত হই নমি উজ্জ্বল সুরপতি আর্য্যে,
চলিল অনিলগতি সতর্ক হই অতি সুচিন্তি নিজ নিজ কার্য্যে।
সুরপতি সত্বর বসিল রথান্তর দিনকরসম অচলেন্দ্রে,
প্রবল পবন কনকাঙ্গদ সজ্জিত বসিল সমর্থি সুরেন্দ্রে।
বিজুলি চলন জিনি, কৌশলময় রথ পরি হরি সুরপুর সর্ব্বে,
নিবিড় জলদ দল সংবৃত হই অতি, চলিল অবনিতল গর্ব্বে।

তপন কনক কর মাল্য-সুসজ্জিত হইল অবনি অবিলম্বে,
মরকত কাঞ্চি সদৃশ পরিসজ্জিত জলনিধি বিপুল নিতম্বে।
তখন সুবর্ণ রচিত লঙ্কাস্থিত পুরহর মন্দির পার্শ্বে,
উপগত পুরজন উৎসুক অন্তর, কর্ব্বুরপতি পরিদর্শে।
সচিব নিচয় সব হইল উপস্থিত, বল দল উপগত সঙ্গে,
ক্রমশ উপস্থিত অগণিত পুরজন বিমল পরিচ্ছদ অঙ্গে।
জনগণ বেষ্টিত সুন্দর মন্দির ধরিল মূর্ত্তি চিত শান্তি,
সুরদল বলয়িত কনক পুষ্পময় কল্প বিটপিসম কান্তি।
বহুবিধ অতুলিত চিত্রসুচিত্রিত শিল্প কার্য্য অবিনিন্দ্য,
অঙ্কিত শিখি শুক যথার্থ গণি কত উপগত হয় খগ বৃন্দ।
ইন্দ্রমুকুটসম সুন্দর মন্দির ইন্দু কিরণ পরি নিন্দে,
অতুল সমুজ্জ্বল বিখচিত মণিকুল নিন্দই সুবিজুলি বৃন্দে।
মন্দির মধ্য গমন পথ দৃঢ়তম রুদ্ধ সুকৌশল সঙ্গে,
আগ্রহসহ অতি অনিমিষ হইসব ইক্ষই মন্দির অঙ্গে।

বচন রহিতসব, অচল অচলসম, পুলক সমুদ্গম গাত্রে,
ব্যক্ত করই সব আত্ম হৃদয়গত অঙ্গুলি ইঙ্গিত মাত্রে।
সপদি বিমুক্ত সুমন্দিরবর জিনি বজ্র ভয়ঙ্কর গর্জ্জে,
নির্গত ভৈরব রাক্ষস অধিপতি ভাস্বর ভাস্পতি বীর্য্যে।
অঙ্গ রশ্মিচয় ঝলসিল দশদিশি ভস্মি ভুবন নিজ উর্জ্জে,
উজ্জ্বল কিরণ মধ্যগত অবনিপ নিন্দি পরিধিগত সূর্য্যে।
অভ্রলঙ্ঘি উন্নত দশ মস্তক পূর্ণ নিবিড় কচ পুঞ্জে,
স্ফুরিত বিকট জট রুষ্ট সিংহসম, শমন গর্ব্ব পরি ভঞ্জে।
জ্বলিত মহোজ্জ্বল বিংশ নয়ন অতি নৃশংস দৃষ্টি বিসর্পে,
সূর্য্য বীর্য্য জিনি শৌর্য্য সমন্বিত, ঘূর্ণিত সতত সদর্পে।
বিকট বদন পরিমণ্ডিত অতিশয় কৃষ্ণ কূর্চ্চকুল পুঞ্জে,
প্রচণ্ড মদজল মণ্ডিত গজপতি-গণ্ডযুগল পরি গঞ্জে।
শমন দণ্ড জিনি সুদৃঢ় সমুজ্জ্বল বিংশতি ভুজ গুরু বীর্য্যে,
সহস্রকর রবি বহূর্দ্ধগত হই ঘূর্ণিত সতত অধৈর্য্যে।
রক্তিম বসন বহ্নি জিনি উজ্জ্বল বদ্ধ সুদৃঢ় কটি কেন্দ্রে,
সব্য অংস'পর পট্ট বস্ত্রবর ফণিবর সম অচলেন্দ্রে।
সান্ধ্য সূর্য্য জিনি চন্দন বিন্দু, স্ফুলিঙ্গ নিঃসৃত চক্ষে,
ধূস্তুর পুষ্প রচিত সর লম্বিত বিপুল উপল সম বক্ষে।
যুগান্ত যম সম বিষম ভয়ঙ্কর মূর্ত্তি নিরতিশয় চণ্ড,
নিন্দি বিকট-দিগ্‌ দহন-বিভাস্বৎ-প্রলয়-উত্থ-ঘন-পিণ্ড।
ত্রিভুন ভঞ্জক বিকট বীর্য্যধর অদ্ভুত ভুজবল বন্ত,
অনুপম অবনিপ অদৃষ্ট অশ্রুত, কম্পিত ভুবন অনন্ত।
লণ্ড ভণ্ড ভব খণ্ডিত দণ্ডিত উগ্রচণ্ড তম দর্পে,
স্ফুটিত মুণ্ড ফণিপতি মূর্চ্ছিত ঘন ভৈরব চরণ বিসর্পে।
ধ্বংস করই সব শত্রু বংশ নিজ রুদ্র অংশ সমদক্ষে,
দৃষ্টিমাত্র যত সুরনর কিন্নর মস্তক নত করি কম্পে।

অনুপম বিক্রম পুঞ্জ নিরখি রবি অস্ত চলিত চির দুঃখে,
বহু অন্তর রহি সুধাংশু উড়ুদল মৃদুল কিরণ পরি রক্ষে।
বিশ্ব চকিত হই ঘূর্ণিত, জলনিধি জল হই চলিত তরঙ্গে,
অচল অচলকুল, মৃত সম তরুকুল, সময় চপল ভয় সঙ্গে।
কম্পিত অবিরত সকল জগজ্জন চিন্তি মৃত্যু অবিলম্বে,
দম্ভ বীর্য্য বল নিরখি শম্ভু অতি নির্জ্জন গিরি অবলম্বে।
কিঙ্কর সদৃশ সুচিন্তিত অন্তর অন্তক অবনত শীর্ষে,
অনিল সলিলকুল সততচালিত হয় অনুমতি লভি পদ পার্শ্বে।
স্বতই ভয়ঙ্কর রাক্ষস অধিপতি সম্প্রতি পুণ্দল খর্ব্বে,
জ্বলন্ত বহ্নি সদৃশ অতি ভৈরব, মূর্চ্ছিত জগজন সর্ব্বে।
রহিত অন্যমতি মাত্র শত্রুকুল নিধন ইচ্ছু শর বর্ষি,
বীর্য্য তড়িৎযুত সমগ্র তনুবর বজ্রমূর্ত্তি পরিদর্শী।
বিস্মৃত গুণগণ বিষম ছন্নমতি সুতকুল বিনিধন জন্যে,
কলুষ অনলময় তনু তরু দুর্ব্বহ বিষময় ভুবন অরণ্যে।
প্রলয় সমুত্থিত ভৈরব ভাস্কর সদৃশ চমকি ভব রাজ্যে,
সজ্জিত উজ্জ্বল কর্ব্বুর অধিপতি বিকট বীর্য্য অনিবার্য্যে।
বাহু দৃষ্টিহত সতত কাঙ্খিচিত সুর নর সমধিক কষ্টে,
উৎকট হিংস্রক চিত্ত মাত্র লই উদ্যত বিশ্ব বিনষ্টে।
ভৈরব দৃশ্য ভুবন ভয় বর্দ্ধক, ভাস্কর নির্গত চক্ষে,
ক্লান্ত নিতান্ত মমান্তর সম্প্রতি চিন্তিভবান্তক রক্ষে।
প্রণমিল সর্ব্বজন প্রবিশঙ্কিত দর্শি নিরতিশয় দাস্য,
ঝলসি নয়ন নিকটস্থ-মহোজ্জ্বল গৃহবর পশিল দশাস্য।
বহুবিধ চিন্তি মন্ত্রিবর সৌরণ পরিহরি অপর সমস্তে,
শুকসহ পশি গৃহ অবনত হই অতি রহিল কৃতাঞ্জলি হস্তে।
মুহূর্ত্ত পর অতি সঘন বিনিঃশ্বসি উন্মদ সদৃশ অধৈর্য্যে,
তর্জ্জি কহিল দুর্জ্জয় কর্ব্বুরপতি বজ্র বিনিন্দিত গর্জ্জে।

( লঘু চৌপদীচ্ছন্দঃ )

অদ্ভুত অভিনব, দুঃসহ পরিভব,
গৌরব হত সব, কহিব কি রুদ্রে !!
বাক্য অচল হয়, চিন্তি বিষয় চয়,
চিত্ত মগন হয়, গরল সমুদ্রে !
কিঙ্কর অনুগত- শঙ্কর অবিরত,
অঙ্ক নিকট গত, সকল সমক্ষে ;
আত্ম করিনু পণ, অর্চ্চিনু সযতন,
বঞ্চিত তবু পুণ' দরশন পক্ষে ?
কিম্বিধ করিঅহ, সহ্য করিব কহ,
দুর্ব্বহ অবিসহ- বিষয় অনিষ্টে ?
সত্যই সুসময়, বান্ধব বহু হয়,
দুঃসময় নিদয়, বুঝিনু বিশিষ্টে !
কিন্তু শপথমম লক্ষ অচলসম,
মৃত্যু সমধিগম, হয় যদি ভাগ্যে ;
হিংস্র হৃদয় শিব- গৌরব বিদলিব,
অর্চ্চন বিলুপিব, ভুবন সমগ্রে ।
শীঘ্র বরষি শর, দুঃসহ খরতর,
দণ্ডিব শিব চর, যম সম দণ্ডে ;
অম্বর গৃহবর, দীপ্ত উড়ু নিকর,
নিশ্চয় হত কর, রবিকর চণ্ডে ।
দুর্জ্জনপুর হর, উৎকট গুরুতর-
হিংস্রঅহিতকর হইল সগর্ব্বে ;
দুঃখ মরমগত, তীক্ষ্ণ বিশিখমত,
শীঘ্র করহ হত, সুর নর সর্ব্বে।

অৰ্দ্ধপল সময় দুঃসহ অতিশয়
উগ্রঅনলচয় দহিল মমাঙ্গে,
বৃশ্চিক শত শত দংশই অবিরত ;
বিহ্বল হল চিত গরল তরঙ্গে।

ধ্বংশ করহ রথি, শত্রুকুল ঝটিতি,
তদ্বিনু পরিণতি, বুঝমম শীঘ্র,
উগ্রবড়সম দুঃখ পরমতম
দগ্ধিল চিত মম হইল উদগ্র।

অঙ্ঘ্রি যুগলতল মৰ্দ্দিনু অবিরল
সৰ্ব্ব অমরদল, যমসম দর্পে ;
ভৃত্য অধম হই, তুচ্ছ শকতি লই,
দংশিল পুন অই, জিনি শত সর্পে !

মৃত্যুঅধিক পুন দুঃখনিকর, শুন,
অর্পিল রিপুগণ নিরদয় চিত্তে ;
সৰ্ব্ব উপরি পদ অর্পিণু করিমদ,
সম্প্রতি কিবিপদ ঘটিল মহত্বে !

ইন্দ্র বরুণ যম কিঙ্করসম মম
অৰ্চ্চিলসনিয়ম অবনত শীর্ষে,
অৰ্চ্চিল সমুদয় দিগ্যুবতি নিচয়,
ফুল্ল কুসুমময় উড়ুকুল বর্ষে।

সংস্মরি যত যত পূৰ্ব্ব বিষয়, তত
দুঃখ অশনি যুত হয় সুধু বক্ষে,
তীক্ষ্ণ বিশিখ শত ছিন্ন করিল চিত,
সহ্যকরিবকত অবিসহ দুঃখে ?

সম্প্রতি সুধু মম শান্তি পরমতম,
যদ্যপি যমসম কর অরি অন্ত ;

তদ্বিনু বুধগণ শীঘ্র মম নিধন,
দুর্ব্বহ তনু মন কহিনু নিতান্ত।
সপদি ধরণিপতি রুদ্ধ কণ্ঠ হই সুস্থিত সুস্থির মুণ্ডে,
ফুৎকৃতিরব সহ দীর্ঘনিঃশ্বসন, বিবিধ বর্ণ দশ তুণ্ডে।
দুঃখ দগ্ধ চিত বিগলিত তরলিত নির্গত অশ্রু তরঙ্গে,
সলিল নিমগ্ন উপল সম মুখছবি, টলমল দর্শন সঙ্গে।
অন্তর্নিহিত তীব্রমৎসর-রিপু-দীপ্ত পুনর্ম্মুখকান্তি,
সজল জলদদল সম্বৃত দিনমণি সদৃশ সমর্পি অশান্তি।
নিরবসদনবর পূর্ণ হইল অতি খিন্ন রুষ্ট মুখ বিম্বে,
দুঃখ অশনি পরিচূর্ণ হয় হৃদয় সদন নিরখি অবিলম্বে!
তীব্র উগ্রশিখ বড়ববহ্নিময় জলধি সদৃশ গৃহ কান্তি,
টলমল তরলিত কম্পিত ঘন ঘন বিবর্ষি বিষম অশান্তি।
বিপুল অশ্রু মিলি চলিত সলিল সম তরলিত তুঙ্গ তরঙ্গে,
বিষম বিকটতম-দুঃখ বড়বসম মিলিত সলিলকুল সঙ্গে।
দগ্ধ নক্রসম পৃথুল মন্ত্রিগণ নিপতিত পরম অধৈর্য্যে,
অস্ফুটরব সহ সঘন বিনিঃশ্বসি হৃদয় দুঃখ সুবিসর্জ্জে।
রত্নপুঞ্জসম সুমণি মঞ্চকুল বড়ববহ্নি লভি দীপ্ত,
অন্যবস্তু যত মৎস্য কূর্ম্মসম নিপতিত, গণি, হত চিত্ত।
বিষণ্ন অতিশয় সকল নগরবর মসিময় হইল অকস্মাৎ,
উগ্র দুঃখ দিগ্‌ দহন ধূম্র, গণি, সতিমির করিল সমন্তাৎ!
অস্থির অতিশয় রাক্ষস অধিপতি, বিকৃত বদন চিত দুঃখে,
বিলুপ্ত সমুদয় বিশ্ব দৃশ্যচয়, তিমির দৃষ্ট সুধু চক্ষে।
বিকট বহ্নিসম কখন সমুত্থিত সুবিকট চীৎকৃতি সঙ্গে;
বিকল উপলসম ঝটিতি পতিত পুন, নিমগ্ন অশ্রু তরঙ্গে।
উভয় পার্শ্বতল নিপতিত ঘন ঘন পাংশু বিলুণ্ঠিত বস্ত্রে,
ছট ফাট বিহ্বল, মৃগপতি যদ্বিধ বিক্ষত হই অনলাস্ত্রে।
দংশি অধর কভু, কভু করঅঙ্গুলি আপ্লুত রুধির তরঙ্গে,
বক্ষউপরি কভু মুষ্টি বর্ষি ঘন অস্ফুটতমরব সঙ্গে।

স্তব্ধ হইল দশকন্ধর নিঃশ্বসি বিস্ময়ি মন্ত্রি কদম্বে,
করযুগ সম্পুটি কহিল সচিব শুক পূর্ণ দম্ভ অবলম্বে।

( লঘুত্রিপদী ছন্দ ঃ )

শঙ্কিত অতি　　কিঙ্কর,তব-
　চিন্তিত মতি দর্শনে,
নিদ্রিত জন,　　যদ্বিধ অতি
　শঙ্কিত, ভব কম্পনে।
দুঃখিত চিত　　রাক্ষসপতি,
　গর্হিত অনু চিন্তনে,
সঙ্গত নহি,　　কর্ব্বুর পতি
　দুর্ব্বল মতি এক্ষণে।
ধূর্জ্জটি যদি　　নির্দ্দয় অতি,
　কিঙ্কতি তব সম্ভবে?
বিন্দু রহিত-　　সিন্ধু বিকল,
　অদ্ভুত সুবৃহদ্ভবে।
দুর্দ্দম তব,　　দুর্জ্জয় বল,
　নিষ্ফল পরাক্রমে,
ভাস্কর কর　　উষ্ণ কখন
　কিঞ্চিদনল সঙ্গমে?
ইঙ্গিত তব　　সক্ষম কত-
　অন্তক পরি মর্দ্দনে;
উদ্যম তব　　সঙ্গত কভু
　ভিক্ষুক শিব অর্চ্চনে?
শঙ্কিত অতি　　কিঙ্কর, তব-
　অন্তর পরিমার্জ্জিতে,

অক্ষম জল- বিন্দু সতত,
ইন্দু অমৃত অর্পিতে।
উৎকট গতি সম্প্রতি, তব-
উদ্যম শুভ অর্পিবে,
ভাস্পতি বিনু, ভৈরব নিশি,
অন্য কি কভু মর্দ্দিবে?
গর্হিত ভয় চিন্তন সব
বর্জ্জন করি এক্ষণে,
সিংহ সদৃশ বিক্রম সহ,
নির্দ্দম অরি দুর্জ্জনে।
শঙ্কিত জন বেষ্টিত সুধু
শঙ্কট বন দুর্গমে,
বিদ্রুত মৃগ, দুর্দ্দম হরি,
নিশ্চিত অধিকাক্রমে।

সচিব বাক্য শুনি দুঃখিত হই অতি বর্জ্জি তখন নিজ মৌনে,
সৌরণ সুমতি মন্ত্রিবর অবনমি করযুড়ি কহিল অগৌণে।

( প্রহরণ কলিকা ছন্দঃ )

কহিব কি অধুনা, বুধবর বচনে,
বিষম বিষ অসি প্রথিত মম মনে।
সুরগুরু সদৃশ স্থিরমতি সচিবে,
সুমতি বিরহিত, প্রতিজন কহিবে।
শত পবি সহসা মমশির উপরে,
পতিত গণি চিতে, কহিব কি অপরে!
বিপদকুল যথা ক্রমশ অতি ঘন,
স্থির চিত সহিতে সমুচিত কথন।

অধিগত বিপদে, শিব পদ করুণা,
গতি তব সমরে, পরিগণি অধুনা,
পবন বহি যবে, ভুবন পরিদলে,
পরিচিত বিটপী, গতি বিহগ দলে।
পরি হরি অচিরে, সমুদয় বিষয়ে,
ভজহ পুরহরে, সরল শুচি হৃদয়ে।
শিব পদ বিহনে, ননিরখি নয়নে,
অপর গতি ভবে, বুঝহ নিজ মনে।
অতিশয় যতনে, তুষি পুণ' গিরিশে,
লভিবর অচিরে, বধ রিপু হরিষে।
যদি শিব করুণা লভি পুণ' ভুবনে,
কি ভয় নরগণে, অবগনি শমনে।

চিন্তিত হইল মন্ত্রিবর নিতান্ত শুকসহ বচন অনৈক্যে;
পুণরপি দশমুখ কহিল বিনিঃশ্বসি সমধিক উজ্জ্বল বাক্যে।

সত্য সচিবগণ, সৌরণ স্ববচন,
দুর্ব্বল মম মন' গিরিশ নিমিত্তে;
কর্ব্বুর শুভ যত শঙ্কর অনুগত,
মঙ্গল সুবিত্তত, গিরিশ-মহত্ত্বে।
কিন্তু সুদিন গত, সম্প্রতি অবিরত,
দুঃখ সমধিগত, পুরহর জন্যে,
সৌরকর-মিলন- উদ্গাত জলকণ,
সংলুভিকর পুণ' অবনি নিযন্নে।
রত্ন গণি বিফল, শম্ভু পদকমল,
রক্ষিনু অবিচল, নিজ হৃদি মধ্যে;
কিন্তু ফলিল ফল দুঃসহ সগরল,
উগ্র অনল দল সমচিত্ত দগ্ধে।

দীপ্ত দহনসম তীব্র বিষমতম
বিক্রম যত মম, হত মম পক্ষে,
নিশ্চয় কহি শুন, দুর্ল্লভ গণি পুণ',
শঙ্কর সকরুণ নয়ন কটাক্ষে।
সম্প্রতি যত যত, ধূর্জ্জটি অনুগত
তিষ্ঠিব, তত তত ডুবিব সমুদ্রে,
উগ্র দিবস কর সন্নিধি তরু বর,
নিশ্চয় কৃশতর, খর তর রৌদ্রে।
উজ্জ্বলমণি মতি, তুচ্ছকগণি অতি,
যদ্যপি অবনতি হয় মম গর্ব্বে,
গর্ব্বি হৃদয় জন, গর্ব্ব যদি নিধন,
তুচ্ছগণই পুণ, ধন জন সর্ব্বে।

চিন্তিত চিত সব নিশ্চল নিষ্প্রভ সমুপবিষ্ট নত অংসে,
রজনি বসন বৃত কমল নিলয়সম অচপল জলনিধি অংশে।
সপদি তখন অতি শঙ্কিত অন্তর কুন্ত সদৃশ গতি সঙ্গে,
উপগত সৌবল বিকট রজনি-চর জলদ বর্ণ বৃহদঙ্গে।
কনক বর্ম্ম পরিসজ্জিত তনুবর মুকুট সমুজ্জ্বল শীর্ষে,
মণি ময়চর্ম্ম সহিত অসি লম্বিত ঝলমলি দক্ষিণ পার্শ্বে।
বিস্তৃত করি অতি নয়ন ধরণি পতি পরিহরি সমুদয় ধৈর্য্যে,
সুধিল তথ্য যত চিত্ত সুবিস্মিত অভিনব জলধর গর্জ্জে।

সম্প্রতি অসময়, সন্নিধি কিবিষয়?
সত্বর সমুদয়, কহপরকাশ্যে।
চঞ্চল চমকিত- শঙ্কিততমচিত,
সম্প্রতি সুবিদিত হয় তব আস্যে!
কোন বিপদবল উত্থিত পুণ' হ'ল?
কৌণপ হত বল- হনন নিমিত্তে,

চিন্তিত অতিশয়, অদ্য মমহৃদয়,
বর্জ্জি সকল ভয়, কহ সবতত্ত্বে।
প্রণমি সুসত্বর দুর্জ্জয় সৌবল সূর্য্যবীর্য্যধর রক্ষে,
করযুগ সম্পুটি অবনত হই অতি কহিল বিকম্পিত বক্ষে

( ভুজঙ্গ প্রয়াতচ্ছন্দঃ )

তবাজ্ঞা প্রকর্ষে সমিক্ষি প্রযত্নে,
দ্বিষদ্বর্গ কার্য্যে যথা প্রাপ্য রত্নে।
সমিক্ষি প্রচণ্ড ক্রিয়া দ্বেষ্য পক্ষে,
পরি জ্ঞাপনার্থে অকস্মাৎ সমক্ষে।
নিশান্তে দুরাত্মা সুরেন্দ্র স্বরাজ্যে
নিবৃত্ত, ত্রিনেত্রে সমর্চ্চি স্বধৈর্য্যে।
তদন্তে গৃহান্তে অসৎমন্ত্রি সঙ্গে,
সুসংচিন্তি সম্যক্ সন্ধি- ভঙ্গে।
নিযুক্তি স্বভৃত্যে বৃহদ্ব্যাপ্ত বিশ্বে,
তব স্থৈর্য্য কার্য্য প্রকৃষ্ট প্রদর্শে ;
কৃতান্তে সসৈন্যে সুসজ্জা নিমিত্তে,
সমর্পি স্থিরাজ্ঞা মহৎ ফুল্ল চিত্তে,
অকস্মাৎ মরুৎ সংহতি স্ফূর্ত্তি সঙ্গে
সমুত্থি স্বদর্পে তড়িৎবৎ শতাঙ্গে,
সুরেন্দ্রাদ্য সম্প্রস্থিত দ্বৈধভঙ্গে,
সুসম্বন্ধ জন্যে দ্বিষদ্বর্গ সঙ্গে,
সমাক্রান্ত সম্যক্ হ'লে স্বল্পযুদ্ধে,
সুসংরুদ্ধ বৈরী মহৎ বন্দি সদ্মে।
পরিজ্ঞপ্ত সম্যক্ দ্বিষৎ-কার্য্যসদ্যঃ ;
যথেচ্ছ স্বচিত্তে কর শ্রেষ্ঠ অদ্য।

প্রবল পবন-পরিবর্দ্ধিত-দুর্দ্দম-দহন পুঞ্জ-মদখর্ব্বে,
গর্জ্জিল দশমুখ মূর্চ্ছিত করিভব ভৈরব যমসমগর্ব্বে।
নিশ্চিত সমুচিত সম্প্রতি সুবিদিত,
শঙ্কর বিকুপিত- চিত কিনিমিত্তে।
দুষ্ট অমরপতি, নষ্ট করিল মতি,
অর্পি গরল অতি, সুবিমল চিত্তে।
গুপ্ত দহনসম, দগ্ধিল কুল মম,
দুষ্ট অধম তম নরপশু সঙ্গে,
ক্রুদ্ধ হই সতত, কুগ্রহ কুলমত
চেষ্টিত অবিরত, মম সুখ ভঙ্গে।
উগ্র অনলসম, দগ্ধি অধমতম,
দর্শিধি বল মম, অমর কদম্বে।
ধ্বংসিব সমুচিত, শীঘ্রচল সহিত,
সজ্জিত অতুলিত হই অবিলম্বে।
সূর্য্যকিরণ সম অস্ত্র সহিত মম
সংগ্রহ অনুপম রণ-অবতংসে,
সত্বর রথবর, অশ্বনিযুতকর,
গৌণ গরলধর ফণি সম দংশে।
স্তব্ধ হইল দশকন্ধর নবরবিবর্ণ বদন অতি দম্ভে,
নিরখি ভয়ঙ্কর মূর্ত্তি সচিবগণ বচন রহিত অবিলম্বে।
জ্বলিত বহ্নিসম অস্ত্র বস্ত্রসহ শঙ্কিত কম্পিত অঙ্গে
অনুচর জনৈক উপগত করযুড়ি সমধিক সুবিনয় সঙ্গে।
ঝটিতি ধরণিপতি হইল সুসজ্জিত উজ্জ্বল সঙ্গর সজ্জে,
বিশ্ববিভস্মক চণ্ড দণ্ডধর কৃতান্ত নতমুখ লজ্জে।
রত্ন খচিত কম কাঞ্চন কঞ্চুক ঝলকিত সুবিপুল অঙ্গে,
উড়ুকুল বিখচিত অম্বর সন্নিভ উজলিল কিরণ তরঙ্গে।

মণিময় মুকুট শীর্ষ'পর সজ্জিত সূর্য্য সদৃশ নগ শৃঙ্গে,
তদুপরি মৌক্তিকগুচ্ছ রশ্মিচয় সঘন সমুত্থিত তুঙ্গে।
শশধর নিন্দি সমুজ্জ্বল কুণ্ডল পরিধৃত বিস্তৃত কর্ণে,
বিজুলি-নিলয় সম উজলিত সুকিরণ বদন জলদসম বর্ণে।
বহ্নি বর্ণ কটি বন্ধ সুদৃঢ় বিনিবদ্ধ কঠিন কটি অগ্রে,
স্ফুরিত বীর্য্য ফণিপতি-পরিবেষ্টিত-মন্দর সদৃশ সমগ্রে।
সব্য পার্শ্বগত ফলক বৃহত্তম জলদ কান্তি অভিবর্ষে,
অচল বিলম্বিত বিষবল্লরি সম অসিবর দক্ষিণ পার্শ্বে।
সব্যকর বিধৃত ভৈরব কার্ম্মুক হর ধনু' জিনি বলযুক্ত,
রত্ন নিষঙ্গ পৃষ্ঠ'পর শরগণ শমন বিমর্দ্দন শক্ত।
সৌরণ শুক সৌবল রণ মণ্ডনমণ্ডিত হইল সশস্ত্রে,
ভুবন ভস্মকর বিষধর যদ্বিধ চিত্রিত কঞ্চুক বস্ত্রে।
বেষ্টিল দুর্দ্ধর যোদ্ধৃ পুরুষগণ কর্ব্বুর অধিপ অধ্বর্য্যে,
দিনকর বেষ্টি পরিধি সম ঝলকিল উজ্জ্বলি সমুদয় বিশ্বে।
সদর্প বিক্রমি উঠিল সর্ব্বজন চক্রি উপরি অবিলম্বে,
উচ্চ অচল'পর গজদল সংহতি গজপতি সদৃশ সদম্ভে।
উৎকট নিঃস্বনি উদ্ভ্রান্ত রথবর উজ্জ্বলি অবনি সমগ্রে,
প্রলয় সমুত্থিত বহ্নি-পুঞ্জ সম ঝলমলি কিরণ উদগ্রে।
ঝটিতি জলদদল বিদীর্ণ করি রথ উত্থিত সমধিক ঊর্জ্জে,
আগ্নিক নগগণ বিদির্ণি উদ্ভ্রান্ত বহ্নি পুঞ্জ সমবীর্য্যে।
তখন ধরণিপতি ঊর্দ্ধ সনিক্কিল বিষম চকিত করি অর্কে,
বিদলিত অঞ্জন পুঞ্জ সদৃশ ঘনপুঞ্জ চলিত সুসতর্কে।
বিজুলি রশ্মি সম গুপ্ত রথ কিরণ বিস্তৃত ঘনচয় গাত্রে,
বিকসিত সুম্বতুল খদ্যোৎকুল সম বিটপি উপরি কুহু'রাত্রে।
মুহূর্ত্ত চিন্তি সুরান্তক অনন্ত দুরন্ত মৃগপতি গর্ব্বে,
ঝটিতি আক্রমিল লক্ষিত ঘন চয় মূর্চ্ছি বিশ্ব জন সর্ব্বে।

প্রখর বহ্নি জিনি উগ্রকুন্তকুল বর্ষি সমুন্নত মুণ্ডে
ছিন্ন করিল করিকুম্ভ সদৃশ অতি দৃঢ়তম অম্বুদ পিণ্ডে।
মৌক্তিক পুঞ্জ সদৃশ পরিনির্গত সুরপতি রথ অবিলম্বে,
গর্জ্জিল তখন ধরণি পতি দশদিক্ কম্পিত করি অতি দম্ভে

ধিক্ কলুষিত মতি নির্ঘৃণ সুরপতি,
চৌর সদৃশ গতি করিলি কি হর্ষে?
ভৃত্য সদৃশ হই, তৃপ্ত হৃদয় লই,
ইঙ্গিত লভি অই নর পশু পার্শ্বে!
অদ্ভুত তব গুণ, দণ্ডিত হই পুন'
চিন্তহ অনু দিন, সুজন অনিষ্টে,
সর্প অধিক খল চিত্ত তব চপল
হিংস্রক অবিরল, পর সুখ দৃষ্টে।
সহ্য করিনু কত দুষ্কৃতি অবিরত,
অব্ধি সম সতত বড়বকদম্বে;
কর্ম্মউচিত ফল অদ্যলভিবিখল,
বান্ধিব, অবিচল করি অবিলম্বে।

তর্জ্জি গর্জ্জি বর্জ্জিল দশকন্ধর লক্ষ্যি সুরেশ্বর মুণ্ডে,
ব্যাঘ্র বদন অতি বিকট অস্ত্রবর বহ্নি বিনির্গত তুণ্ডে।
মৃদুল শষ্পসম ছিণ্ডি অস্ত্রবর অদ্ভুত ভৈরব বীর্য্যে,
কহিল সুরেশ্বর পবনযুদ্ধ রত জলধি সদৃশ গুরু গর্জ্জে।

ঘৃণিত দলিত হলি সর্ব্ব সমক্ষে,
কলুষিত মতি তবু সুস্থিত বক্ষে?
নরক হৃদয় শতধিক্ তব চিত্তে,
সৃজিত হইলি সুধু চৌর্য্য নিমিত্তে?
বিকট অনল সম কল্মষ সর্ব্বে
দহিলি অবনি, অতি দুর্ম্মদ গর্ব্বে;

সুবিকট নিপট বিধুন্তুদ তুল্যে,
বধিলি বিধু-সদৃশ ধর্ম্ম অমূল্যে।
সুখ বিরহিত সব ধার্ম্মিক শিষ্টে,
জ্বলিত সকল জন দুঃসহ কষ্টে।
বিষম বিপদ সব বিশ্ব সুধন্যে,
ধরণি দলিত তব কল্মষ জন্যে।
সমধিক গুরুতর শাস্তি সমর্পে,
বধিব অধম অতি শীঘ্র সদর্পে।
প্রতিফল লভ মম উৎকট খড়্গে,
স্মরহ সকল নিজ বান্ধব বর্গে।

বাক্য সহ অমনি তীক্ষ্ণ বিশিখ কুল বর্ষিল ঘনবিষপূর্ণ,
ক্রুদ্ধ সর্পকুল সদৃশ চলিল জিনি বজ্র গমন অতি তূর্ণ।
ঝটিতি ধরণি পতি ভস্মি সকল শর কহিল তুচ্ছি সববিশ্বে,
দম্ভ ঘৃণা ব্যঞ্জক অতি সুবিকট অট্ট হাস্যযুত আস্যে।

| | |
|---|---|
| কৌতুক গুরুতর, | ভৃত্য সহ সমর, |
| হর্ষ অসহতর | উপজিল চিত্তে, |
| ইঙ্গিনু অভিনয়, | অদ্ভুত অতিশয়, |
| চঞ্চল গতি ময় | সময় নিমিত্তে। |
| স্বপ্ন সদৃশ সব | কার্য্যনিচয় তব, |
| সম্প্রতি অনুভব | করিনু বিমৌনে, |
| ভৃত্য অধম জন | অদ্য করিল রণ, |
| বিস্মরি বিবরণ | সকল অগৌণে !! |
| কিম্বিধ করি বল, | যুদ্ধ করিব খল! |
| চিত্ত বিগত বল, | হ'ল মম অদ্য, |
| চিন্তি বিষয় সব | অদ্ভুত অভিনব, |
| বিস্ময় ময়ভব, | নিরখিনু সদ্যঃ! |

নয়ন বহ্নি বিদ্যুৎ প্রকটিত করি গর্জ্জি বজ্র জিনি দম্ভে,
সত্বর আক্রমণার্থ নির্দ্দিশিল অরিপ্লুত হয় অবিলম্বে।
তখন বিশিখগতি চলিল ভয়ঙ্কর যোদ্ধৃবর্গ রিপুলক্ষ্যে,
নিরখি উরগগতি খগপতি সনিভ বেষ্টিল সুরপতি পক্ষে।
ঝটিতি ধরণি পতি বহ্নি বৃষ্টি সম অগণিত খরশর বৃন্দে,
করিল সুসম্বৃত. সুরপতি রথবর সজ্জিত রত্ন অনিন্দ্যে।
রুদ্ধ সিংহ সম গর্জ্জি সুরেশ্বর মুহুর্মুহুঃ প্রসতর্কে,
বর্ষিল রিপু'পর বিষম তীক্ষ্ণ তম শরকুল বিনিন্দি অর্কে।
ভৈরব সঙ্গর উপজিল তৎক্ষণ কম্পিত ভুবন অধৈর্য্যে,
বিশিখপরম্পর বিন্ধিলখরতর উভয় তুল্যবল বীর্য্যে।
ক্ষত বিক্ষত তনু হইল যোদ্ধৃগণ মণ্ডিত রুধির তরঙ্গে,
উজলিল যোদ্ধৃ নিচয় রবিরঞ্জিত ঘনসম রক্তিম অঙ্গে।
অযুত বজ্র জিনি গর্জ্জি ধরণিপতি বিন্ধিল পবন সুঅঙ্গে,
প্রবল পবন নিজ বল বিস্ফূর্জ্জিল গর্জ্জি জলদ রব সঙ্গে।
ভৈরব সঙ্গর অধিক ভয়ঙ্কর অদৃষ্ট অশ্রুত বিশ্বে,
অগ্নিপুঞ্জ সম ছুটিল অস্ত্রগণ সংদহি রবিরথ অশ্বে।
শঙ্কিত দিগ্‌গজ নিচয় বিনিশ্চল জড়বৎ মুদ্রিত চক্ষে,
দিগ্‌যুবতি নিকর বধিরিল সুরনর আর্ত্ত নিনাদি অতি দুঃখে
শরবন সম্বৃত হইল নভঃস্থল স্তিমির ভুবন অরণ্যে,
শিথিল হইল দিগ্‌বন্ধ চতুর্ম্মুখ বিদীর্ণ চিত ভবজন্যে।
উজ্জ্বল শশি রবি দীপ্ত উড়ুনিকর নিপতিত হইল অধৈর্য্যে,
অনন্ত বিশ্ব বিচূর্ণিত, উত্থিত মহৎ প্রলয় ভব রাজ্যে।
তখন সুরেশ্বর ভৈরব দুর্দ্দম মত্ত গজেশ্বর গর্ব্বে,
গর্জ্জি কহিল পুণ' তীব্র বাক্য চয় মূর্চ্ছি নভশ্চর সর্ব্বে।
নিপট কপট শঠ লম্পট দুষ্ট,
ত্যজিবি ঘৃণিত তনু শীঘ্র নিকৃষ্ট।

বিচলিত মতি হলি মৃত্যু সমক্ষে !
ভুলিলি অমর বল বীর্য্য অলক্ষ্যে ?
কলুষিত মতি সুবিচূর্ণিত মুণ্ডে,
ঝটিতি পতিত হবি রৌরব কুণ্ডে।
ক্ষণ পর হইবি বিলুপ্ত দুরন্ত,
ধন জন সমুদয় বজ্জি নিতান্ত।
ত্যজিলি কি সমুদয় বুদ্ধি বিশুদ্ধে ?
নিরত হইলি অমরেন্দ্র বিরুদ্ধে !
ঘৃণিত মশক হই সন্ত্যজি লজ্জা,
গজ পতি-বিধ্বতি নিমিত্ত সুসজ্জা ?

বিকট তড়িৎ যুত অশনি সুরেশ্বর ধরিল ভয়ঙ্কর গর্ব্বে,
অসংখ্য ভাস্কর কিরণ-বিভাস্বর হইল ককুভ কুল্ল সর্ব্বে।
গগণ লঙ্খি উত্তরল তরঙ্গিত জলধি সদৃশ যুগঅন্তে
গর্জ্জি সুরেশ্বর, বর্জ্জিল পবিবর মূর্চ্ছিল বিশ্ব অনন্তে।
ছিন্নভিন্ন করি বন্ধছন্দ যত বহ্নি সদৃশ তৃণ পুঞ্জে,
পিঞ্জর নির্গত সিংহ সদৃশ পুণ' চলিল বজ্র গতি গঞ্জে।
দ্রুতগতি রাক্ষসপতি দলবল সহ দৌড়িল সুরপতি জন্যে,
কিন্তু ঝটিতি রথ দৃষ্টি বহির্গত ঝলমলি সুবিপুল শূন্যে।
কর-বিচ্যুত অরি নিরখি ধরণিপতি বিদীর্ণ হই অতি দুঃখে,
ভাস্পাতি সদৃশ সমুজ্জ্বলি দশদিক্ চলিল আত্মপুর লক্ষ্যে।
প্রবল পবন ঘন অনুপম কৌশল ঘূর্ণিত করিল সহর্ষে,
ঝটিতি চক্রিবর হইল উপস্থিত রঘুবর সুশিবির পার্শ্বে।
অবতরি সুরপতি অনিল সহিত অতি সুখিত চিত্ত হই হর্ষে,
প্রশিল সকৌতুক সুবিপুল সুকঠিন শিবিরমধ্য নতশীর্ষে।

উপলবপ্র পরিবেষ্টিত সুশিবির জলধি সদৃশ তট সর্ব্বে,
অগণিত অশনি গর্ব্বহরি সুস্থিত পর্ব্বত সদৃশ সগর্ব্বে।

অভ্র বিচুম্বি শিখরবর উত্থিত গগণ বিলঙ্ঘন রঙ্গে,
ধ্বজবর তদুপরি রঞ্জিনভঃস্থল গঞ্জি সুগাঙ্গ তরঙ্গে।
কর্ব্বুর গর্ব্ব খর্ব্বি বহু সৈনিক বপ্র উপরি পরিতিষ্ঠে,
দুর্জ্জয় গজপতি সজ্জিত যদ্বিধ উজ্জ্বল গিরিবর পৃষ্ঠে।
যোদ্ধৃ বর্গ যত যুদ্ধ সুপদ্ধতি শিক্ষই বপ্র সুনিম্নে,
কম্পিত ধরণি, চরণ-রজ উত্থিত নিন্দি উগ্র দবধূম্রে।
বর্ধন জন্য অচল বহু সজ্জিত সক্ষম বজ্রবিভঞ্জে,
উদ্ধত-জলনিধি-তরলিত-তুঙ্গ-তরঙ্গ-নিকর পরিগঞ্জে।
প্রলয় জলদ সম উপল পুঞ্জ বহু রক্ষিত রিপু বধ জন্যে,
দীর্ঘ বিটপিকুল নিপতিত অগণিত অজগর সদৃশ অরণ্যে।
শমন দণ্ড জিনি চণ্ড কিরণ যুত অসিকুল কত রবি হৃষ্টে,
সকল ইরম্মদ সুমিলিত, পরিগণি, সমুদয় বিশ্ব বিনষ্টে।
অনল অর্চ্চি সম ভল্ল নিচয় পরি সজ্জিত অতি উপযুক্তে,
স্ফুরিত কিরণ যুত, সমধিক রক্তিম রিপুকুল-সুবিপুল রক্তে।
পুঞ্জ পুঞ্জকত চর্ম্ম বর্ম্মকুল ঘর্ম্ম রশ্মি পরি গঞ্জে,
বিকট ফলকত বজ্র বীর্য্য ময়, কার্ম্মুক কুল গৃহ রঞ্জে।
অমৃত পিণ্ড সম মণ্ডপ বিরচিত শিবিরমধ্য গত খণ্ডে,
পূর্ণ রজনিকর সদৃশ সুসজ্জিত সমুদয় শিবির বিমণ্ডে।
রঘুকুল নলিন দিনেশ্বর সুস্থিত বর্ণিত রুচির সুহর্ম্মে্য,
স্নিগ্ধ অসিত মণি জিনি তনু সুকিরণ সিঞ্চই অমৃত সুরম্যে।
ললিত শিখণ্ড সদৃশ মুখমণ্ডল বিমল গণ্ড অবিনিন্দ্য,
বিকচ পদ্মসম সরস নেত্রযুগ, ভুরুযুগ মধুকর বৃন্দ।
নির্ম্মল নিবিড় জলদ সম সুন্দর মরকত কিরণ বিসর্পে,
স্নিগ্ধ সুদ্ধতম সুবিমল অবয়ব সুরনর মঙ্গল অর্পে।
শান্তসুধাম্বুধি সদৃশ সুতনুবর নিরখি পুণ্যময় সর্ব্বে,
মূর্ত্ত ধর্ম্মসম পরম সদয়তম হৃদয় কলুষকুল খর্ব্বে।

নিরুপম অবয়ব ( বিষ্ণু বিষ্ণু সম ) সিদ্ধ পুরুষ চিত হংস,
মূর্ত্তি বিবর্ণন মহর্ষি অক্ষম মতিমম পরম নৃশংস।
কলুষ অনলপরি দগ্ধ ভুবনতল-রক্ষণ জন্য সযত্নে
নির্ম্মল অমৃত সদৃশ অবতীর্ণ জগৎপতি রঘুপতি রত্নে।
তৃণ সম সমুদয় বর্জ্জি আত্ম সুখ নিরখি জগজ্জন কষ্টে,
শুদ্ধ সরল চিত নিরত সতত সব জনগণ দুঃখ বিনষ্টে।
যদিচ শক্তি নিজ বিশ্ব সুবিস্ময় অনুপমতম ভবরাজ্যে,
বিনয় মূর্ত্তি সম তবু অতি বিনম্র, সকরুণ দৃষ্টি বিসর্জ্জে।
মমত্বময় চিত দুঃখিত অতিশয় রাক্ষস কলুষিত কর্ম্মে,
স্নিগ্ধ ভুবন পুণ' দর্শন জন্য সমুৎসুক নরপতি মর্ম্মে।
ত্রিভুবন মঙ্গল গাঙ্গ সলিলসম রঘুপতি চরিত সমস্তে,
অধম মনুজ হই সাধ্য কি মম কহ চিত্রি কলুষময় হস্তে !!
অখিল অবনি তল পুণ্য অমৃতময় সুবিমল চরিত নিমিত্তে,
বিশ্বশীর্ষমণি-রঘুমণি-পদ লভি ধরণি ধন্য নিজ চিত্তে।
কষিত কনক কম কান্তি বিনিন্দিত লক্ষ্মণ সুস্থিত সব্যে।
স্ফুরিত কিরণ যুত তনু তরু সজ্জিত বল্কলকুল অভি নব্যে।
প্রখর দিবসকর মণ্ডল নির্গত পরিগণি যোদ্ধৃ সুধন্যে,
অনুমিত হয় তনু বিজুলি বিনির্ম্মিত বিশ্ব সুবিস্ময় জন্যে।
কর্ব্বুরকুলবনদহনহবির্ভুজ সুস্থিত কিমনুজ অঙ্গে ?
জ্বলিত দবাগ্নি-বিপিন সম গৃহবর উজ্জ্বল কিরণ তরঙ্গে।
অতুল জিতেন্দ্রিয় অতুল পরাক্রম সুদৃঢ় নিপুণ সব কার্য্যে,
সত্য নিরত অতি ভক্তি পূর্ণমতি অগ্রজ রঘুপতি আর্য্যে।
পুর উপবিষ্ট মিত্র কর্ব্বুর-রবি ঋক্ষঅধীশ্বর পার্শ্বে,
নৃপতি পরিচ্ছদ রঞ্জিত তনুবর অঞ্জলি বিনিহিত শীর্ষে।
ব্রহ্ম লগ্ন সম মগ্ন সকলজন চিন্তন জলনিধি গর্ভে,
জনগণ-সংযুত তবু নির্জ্জন বলি অনুমিতহয়গৃহ সর্ব্বে।

অবনত মৌলি সুরেশ্বর করযুড়ি অর্পণ করিনিজ বক্ষে,
বিনত পবন সহ তখন উপস্থিত রঘুকুল সূর্য্য সমক্ষে।
সম্ভ্রম সহ উঠি রঘুকুল রঞ্জন অঞ্জলি লই নিজ শীর্ষে,
অভিনন্দনকরি কহিল তদন্তর বচন-অমৃত অভি বর্ষে।

দুঃখিত অতি হইনু আজ, ইক্ষি হৃদয় জলধি মাঝ,
বহ্নি সদৃশ অসুখ বাজ, ইন্দু নিহিত বক্রিমা ;
ফুল্ল কমল শিশির বাস, তুল্য সলিল কণ বিকাশ,
আস্য উপরি, ধবল ভাস, বস্ত্র বরণ রক্তিমা।
উষ্ণ অথচ ঘন বিসার, নিঃশ্বসিত সুদমিত সার,
ক্ষুন্ন হৃদয়, বদন ভার, খিন্ন নয়ন ভঙ্গিমা,
পূজ্য অমর কুল দিনেশ, দুঃসহতম মলিন বেশ,
অদ্যকি নত হ'ল অশেষ, উচ্চ অচল তুঙ্গিমা !!
ক্ষুদ্র অধম মনুজ জন্য, দুঃখিত সুরপতি সুধন্য,
সম্প্রতি তব বিষম দৈন্য, দুঃসহ মম অন্তরে,
মার্জ্জহ মম কলুষ অদ্য, আত্ম সুগুণ সহিত ভদ্র,
সহ্য করই জলধিসদ্য, উগ্র বড়বদুর্দ্ধরে।
দগ্ধ বিকট অনল মাঝ, অন্তর মম অমর রাজ,
রক্ষ সদয় হৃদয় আজ, দুঃখিত চির কিঙ্করে ;
সত্বর সব কহ বিশেষ, কিম্বিধ করি মলিন বেশ,
দীপ্ত গগণ মণি দিনেশ, সম্বৃত জলদান্তরে।

নিরব নরেন্দ্র অনিন্দ্য বচন-অভিনন্দিত করি অমরেন্দ্র ;
অবনমি সুরপতি করকুবলয় যুড়ি কহিল সকল্প মৃদু মন্দ্রে।

তব অনুগত জন বিশ্ব বিনষ্টে,
সকল বিপদ তরি নির্ভয় তিষ্টে,
মৃগ পতি গত যদি পর্ব্বত শৃঙ্গে,
সভয় কি জল নিধি তুঙ্গ তরঙ্গে ?

অপগত সমুদয় বিঘ্ন বিপত্তি,
প্রণিহত গণি সব শাত্রব শক্তি।
তব পদ অতুল মহদ্গুণ জন্যে,
সমুদয় শুভ পরি লব্ধ অধন্যে।
গিরিশ চরণ ধরি অদ্য সযত্নে,
লভিনু অভয় বর দুর্ল্লভ রত্নে,
সদয় যখন হর হর্ষিত চিত্তে,
অপগত গণি সব বিঘ্ন বিপত্তে।
অনুমতি কর নিজ বন্ধু সুদক্ষে,
ঝটিতি করুন গতি শক্র সমক্ষে,
বিদিত করুন গত সন্ধি অগৌণে,
অনুচিত গণি তব সম্প্রতি মৌনে।
কথিত দিবস সব সম্প্রতি অন্ত;
দমন করহ রিপু দুষ্ট দুরন্ত,
মমসহ যুঝি লভি শাস্তি সমগ্র,
পশিল অধম গৃহ-অন্তর শীঘ্র।
অবহিত হই পুণ' কল্য সযত্নে
লভ রিপু বিনশন অস্ত্র সুরত্নে;
বিতরিল শরবর কর্ব্বুর দুর্গে,
সুসদয় হই বিধি রাক্ষস বর্গে।

সহর্ষ হইল সকল জন সুরপতি বচন শুনি স্থিরঅঙ্গে,
কর কিসলয় যুড়ি কহিল সুলক্ষণ লক্ষ্মণ সুবিনয় সঙ্গে।

(মালিনী ছন্দঃ)

বিগত অশুভ সম্যক্, বিঘ্ন নির্ম্মুক্ত সর্ব্বে,
সুরপতি সুসমক্ষে, দুঃখ সম্পূর্ণ খর্ব্বে।

অমৃত নিধি সমক্ষে সর্ব্বদা স্থৈর্য্যযুক্তে,
কভু কিতৃষিত-শঙ্কা চিত্তমধ্যে প্রসক্তে ?
অতি হিত কর বাক্য ব্যক্ত আর্য্যেন্দ্র আস্যে
করহ কথিত কার্য্যে, শৌর্য্য বীর্য্যে প্রকাশ্যে
অনুচর অবিলম্বে, নির্দ্দিশ শ্রেষ্ঠ চিত্তে,
অনুপম গণি চিত্তে, অঙ্গদে স্থৈর্য্য যুক্তে।
অতুলিত বলবীর্য্যে, সিংহবৎ শক্র রাজ্যে,
সমধিক শুভকর্ম্মা, অঙ্গদ প্রোক্ত কার্য্যে ;
লঘুমতি দশমৌলী, অত্র বংশস্থদক্ষে,
শশক সম সশঙ্ক, স্থৈর্য্য বজ্জিপ্রকম্পে।
শরহরণ নিমিত্তে, মিত্র পৌলস্ত্য পূজ্যে
অনুপম উপদেষ্টা, চিন্তি বিশ্বস্থ রাজ্যে,
তদনুমতি অপেক্ষা, যুক্তউক্ত স্বকার্য্যে,
বিদিত সকল বার্ত্তা, মিত্র পৌলস্ত্য পূজ্যে।
কৌণপকুল-রবি সৌম্য মিত্রবর করযুড়ি মধুময় বাক্যে,
লক্ষ্মণ সুকথিত বচন সমর্থিল সমধিক সুতৃপ্ত বক্ষে।

( অনুকূলা ছন্দঃ। )

সঙ্গত বাক্যে, উপজিল চিত্তে
হর্ষ সুসম্যক্, স্বশুভ নিমিত্তে,
উগ্র সমুদ্রে সুপবন তুল্য
প্রোক্ত সযত্নে বচন অমূল্য।
বর্ণিত কার্য্যে অতি উপযুক্ত
অঙ্গদ যোদ্ধা, স্থির অনুরক্ত ;
সুস্থির বাক্যে সরল সুচিত্তে,
নির্দ্দিশ শিষ্টে, গমন নিমিত্তে।

আত্ম সুযত্নে ফললভি কার্য্যে,
অঙ্গদ অদ্য প্রণমুঁন আর্য্যে।
স্পষ্ট সমক্ষে নিরখিনু চক্ষে,
বজ্র নিষক্ত, প্রভু-রিপু বক্ষে।
আঞ্জনি ধন্যে, বিশিখ নিমিত্তে,
নির্দ্দিশকল্য, স্থিরতম চিত্তে।
উক্ত সুকার্য্যে, কথিত বলীন্দ্র
যোগ্য সুসম্যক বুঝিনু নরেন্দ্র।

ইঙ্গিতমাত্র ভৃত্যবর জনৈক নির্গত হই অতি মৌনে,
দুর্জ্জয় অঙ্গদ সহিত উপস্থিত রঘুপতি নিকট অগৌণে।
প্রবল যোদ্ধৃপতি অবনত হই অতি নমিল নৃপতি পদ রত্নে,
তখন নরেশ্বর কহিল বচন চয় চিত হর, সমধিক যত্নে।

অদ্ভুত অতি ভুবনঁ মাঝ্ সম্প্রতি করি কঠিন কাজ্,
কীর্ত্তিততম অমর রাজ্, সর্ব্বমনুজ বর্ণনে।
শঙ্কর পদ্দ গতি উহার্, অদ্য নিদয় হৃদয় তাঁর্,
দুর্জ্জয় রিপু বিগত সার্, নির্জ্জিত গণি এক্ষণে।
সম্প্রতি গত হইল এই, দৌত্য বিষয় বিদিত যেই,
শত্রুবসতি চলুন সেই, সন্ধি বিরতি কীর্ত্তনে;
ধার্য্য হইল তবই নাম্, যোদ্ধৃকুসুমকুল-ললাম্,
পূর্ণ করহ কথিত কাম্, বিশ্ব বিপদ ভঞ্জনে।
দুঃখ কতই দিনু অপার্, সহ্যকরিছ সকল ভার্,
মূল্য রহিত সত্নপকার্ অদ্য করহ সত্বরে;
বান্ধবগণ সদয় তায়্, নিশ্চিত সব অশুভ যায়্,
অন্ত অপর বিধউপায়্, চিন্তি বুঝহ অন্তরে।
যদ্বিধ রবি করি বিসার্, আত্ম কিরণ রতন হার্,
সজ্জিত করি জগদপার্, অর্চ্চিত ভুবনান্তরে,

তদ্বিধ নিজ সুমহিমায়্, উজ্জ্বল কর দল সদায়্,
অর্চ্চন লভ মম সভায়্, কার্য্য সফলি সত্বরে।
নিরব নরেশ্বর সবিনয় সুম্বদুল সমিক্ষি অঙ্গদ তুণ্ডে,
মঞ্জুল অঞ্জলি বিরচি যোদ্ধৃ পতি কহিল বিনত তম মুণ্ডে।

( মত্তগজ গামিনী ছন্দঃ )

সার্থক সমর্থি অতি জন্ম মম এক্ষণে,
অদ্য তব দুর্ল্লভ সুবাক্য শুনি সুক্ষণে।
সিদ্ধি লভি শুদ্ধ জন হর্ষিত যথান্তরে,
তৎসদৃশ ভৃত্য তব তৃপ্ত ভব দুস্তরে।
ভৃত্যগণি অক্ষুভিত চিত্ত হই সর্ব্বদা,
অর্প তব দুর্ল্লভ কৃপা স্থির সুশর্ম্মদা।
সত্বর সমস্ত শুভ উদ্ধরিব সৎমনে,
পূজ্যতম কার্য্যমম ধার্য্য গণি এক্ষণে।
শক্র পুর তুচ্ছ অতি মৃত্যুপুর দুর্গমে,
কান্ত পদচিন্তি পশি সিংহ সম বিক্রমে।
সর্ব্বভয় অস্ত হয় কান্ত-পদ চিন্তনে,
ত্বৎপদ বিলগ্ন হই শঙ্কি কি বিপদ্দানে?
প্রফুল্লচিত অতি ঋক্ষ অধীশ্বর যোগ্য বচন শুনি হর্ষে,
পূর্ণ বিনয় সহ কহিল হস্ত যুড়ি সুমধুর মধু অভি বর্ষে।

( তাম রসচ্ছন্দঃ )

সকল সুভোদ্দাত নিশ্চিত অদ্য,
সুরপতি আশ্রয় মঙ্গল সদ্যঃ।
অতিশয় সঙ্গত সুন্দর বাক্যে,
বিষয় সমর্থিত ইঙ্গিত লক্ষ্যে।
অতুলিত হর্ষিত হৈনু সুচিত্তে,
স্থিরমতি অঙ্গদ বাক্য নিমিত্তে।

কথিত সুকার্য্য সমুদ্ধরি যত্নে.
লভুন মহোজ্জ্বল কীর্ত্তি স্বরত্নে।
হই সুনিযুক্ত মহোৎকট কার্য্যে,
হইল বলীন্দ্র সুধন্য সুবীর্য্যে।
ভুবন সমুজ্জ্বলি রশ্মি অনিন্দ্যে.
সুযশ উপস্থিত ইন্দু বিনিন্দে।

সর্ব্বসুসম্মতি মত নৃপ অর্পিল সুললিত মণিময় মাল্যে,
উজলিল অঙ্গদ হৃদয় নিন্দি উড়ু-বিখচিত গগণ অতুল্যে।
কৃতার্থ হই অতি সপুলক অঙ্গদ নমিল বিনততম মুণ্ডে,
তরুবর কুসুম কান্তিসম বিকসিল হর্ষ সকলজন তুণ্ডে।
অনল সমোজ্জ্বল সুতীক্ষ্ণ অসি লই শৈল সমোন্নত বক্ষে,
চলিল যোদ্ধৃপতি সুবিপুল বিগ্রহ দুর্গম-রিপু-পুর লক্ষ্যে।
তখন সুরেশ্বর সম্ভ্রম সহ লভি অনুমতি নরপতি পার্শ্বে,
চলিল অনিল সহ সত্বর সুরপুর ফুল্লহৃদয় অতি হর্ষে।
নিন্দি বিশিখ গতি দলপতি অঙ্গদ চমকি জগজ্জন সর্ব্বে।
কর্ব্বুর সুবিপুল কনক নগর বর নিকট উপস্থিত গর্ব্বে।
দ্রুতগতি জনৈক কৌণপ উপগত মন্ত্রভবনবর কক্ষে,
দশমুখ সন্নিধি অঙ্গদ তত্ত্ব কহিল অতি অবনত চক্ষে।
বহ্নি পিণ্ডসম রক্তিম করি মুখ অবনিপ অনিমিষ নেত্রে,
সঘন সমিক্ষিল সচিব নিচয়মুখ সমধিক সুস্থির গাত্রে।
মন্ত্রিকুলেশ্বর সৌরণ তখন কহিল নমি বচন বিশুদ্ধে,
সমুচিত চর পরিদর্শন সম্প্রতি পূর্ণ সভাস্থল মধ্যে।
বহুবিধ চিন্তি ধরণি পতি সম্মত শান্ত-সচিববর বাক্যে,
মুহূর্ত্ত পর সব বিষয় সুকীর্ত্তিত বিপুল নগর সুসমক্ষে।
দিব্য অশ্বযুত রত্ন সকট বর ঝটিতি উপস্থিত রঙ্গে,
গমন যোগ্যযত অপর সমুদ্যম হইল বাদ্যরব সঙ্গে।

বিকট তূর্য্যরব সঘন সমুত্থিত বিনিন্দি ধূর্জ্জটি শৃঙ্গে,
ত্রিভুবন কম্পিত সুরনর বিস্মিত চমকিত থমকিত অঙ্গে।
সরল পংক্তিরচি কনক শৈল সম সৈনিকগণ পথপার্শ্বে,
ঝকমকি অসিকুল অতুল পরিচ্ছদ দিনকর জিনি করবর্ষে।
মন্ত্রি-নিচয় সহ সুরনর অন্তক উঠিল শকট বর কক্ষে,
উজ্জ্বলি দশদিক্ সজ্জিত রথবর চলিল সভাস্থল লক্ষ্যে।
অসিকুল ঝঞ্চনি অশ্বসৈন্যগণ চলিল পুরত' অতি গর্ব্বে,
পশ্চাৎ চলিল অপরযত সহচর কতমত সজ্জিত সর্ব্বে।
অতুল সুসজ্জ তুরগ গজ কতশত চলিল দম্ভ অবলম্বে,
চমকিত কম্পিত মুখরিত সমুদয় বিপুল নগর অবিলম্বে।
ঝটিতি সভাস্থল সমুপস্থিত হই বসিল ধরণি পতি গর্ব্বে,
যোগ্য মঞ্চপ'র বসিল বিনত হই পাত্র-মিত্রগণ সর্ব্বে।
তরুণ অরুণ ঝলকিত উপবন সম সমিতি সদন অবিলম্বে,
হইল সমুজ্জ্বল অনুপম সুন্দর হৃদি ধরি যোদ্ধ কদম্বে।
জনগণ মণিময় বস্ত্র অস্ত্রকর উজলিল সমুদয় হর্ম্ম্যে,
নিন্দি উগ্রতর উজ্জ্বল রবিকর নির্ম্মল গগণ সুরম্যে।
অতুলিত সজ্জিত বিপুল সভাস্থল সুরপতি হৃদয় অশান্তি,
কুসুমিত কল্পবিটপিময় নন্দন নিন্দি অতুল তমকান্তি।
কিন্নর সদৃশ বন্দিগণ বন্দিল পিকজিনি সুস্বর সঙ্গে,
সুরধনু' সদৃশ বিবিধ বরণান্বিত মণিময় কঞ্চুক অঙ্গে।
উৎসুক হই অতি সুস্থিত সবজন রঘুপতি চর পরিদর্শে,
প্রতি জন সম্মুখ অসিবর নিপতিত ফণিসম তরুবর পার্শ্বে।
সপদি উপস্থিত ভৈরব অঙ্গদ বিপুলসমিতি যুত হর্ম্ম্যে,
গ্রহপতি সন্নিভ চমকি সকল জন বহ্নি সমোজ্জ্বল বর্ম্মে।
রত্ন মুকুট বর বিজুলি পুঞ্জ সম ঝলসিল রাক্ষস বৃন্দে,
কটিতট লম্বিত উলঙ্গ অসিবর অনল অর্চ্চি' পরিনিন্দে।

মুহূর্ত্ত দশমুখ বদন নিরীক্ষণ করি অতি তীক্ষ্ণ অপাঙ্গে,
গর্জ্জি কহিল দুর্জ্জয় অঙ্গদ অতি উন্নত উত্তম অঙ্গে।
সপ্ত দিন অন্ত-তব সন্ধিমত এক্ষণে,
অদ্যতব সন্নিকট তদ্বিষয় বর্ণনে।
নিশ্চিত সমস্ত দিন অন্ত তবু এক্ষণে,
চৌর সমগুপ্ত হই সুপ্ত রহ নির্জ্জনে ?
ইক্কি তব ছন্নমতি দুর্গতি রণাঙ্গনে,
ঈশ্বর দয়ার্দ্র হই নন্ধিরত সদ্গুণে।
বিশ্রুত মহাত্মগণ সচ্চরিত সর্ব্বতঃ,
দুর্ব্বল অমিত্র জন রক্ষই সযত্নতঃ।
কিন্তু তব কার্য্য কুল চৌর্য্য-সম ধৃষ্টতা-
ব্যঞ্জক, বিনিন্দ্য অতি নির্ঘৃণ বিমূর্খতা।
ধিক্ যত মহত্ত্ব তব ধিক্ যত সুযোগ্যতা,
দুষ্টজন তুল্য সুধু চেষ্ট যত ধূর্ত্ততা।
মত্ত রঘুসৈন্য রণ জন্য পুণ এক্ষণে,
শীঘ্রগতি অস্ত্রসহ সঞ্চর রণাঙ্গনে।
যোদ্ধৃকুল পূজ্যজন হৃষ্ট হই অন্তরে ;
শ্রেষ্ঠ হয় শত্রু সহ যুদ্ধ করি সত্বরে,
কিন্তু যদি চিন্ত তুমি চৌর সম অন্তরে,
অঞ্জলি নিবদ্ধ করি রঞ্জ নৃপ ঈশ্বরে।
নিশ্চয় পুনশ্চ অতি তুষ্ট হই সত্বরে,
ক্ষান্ত করিবেন্‌ত তব অন্তসম রাঘবরে।
যদ্বিধ অভীপ্সু তুমি উক্তি কর সত্বরে,
বর্ণিব সমস্ত মনুজেন্দ্র পদ সুন্দরে।
অঙ্গদ রুক্ষ বাক্য শুনি দশমুখ উন্মদ সদৃশ অধৈর্য্যে,
দশন ঘর্ষি ঘন বর্ষিল করতল জঙ্ঘ-উপরি ঘন গর্জ্জে।

পট পট সুবিকট শব্দ সমুত্থিত বজ্র শব্দ পরিনিন্দে,
মুখরিত দিগ্‌দশ, চকিত জগজ্জন, পবন চলিত মৃদুমন্দে।
থর থর কম্পিত রুষ্ট ধরণিপাত, তনুরুহ উত্থিত অঙ্গে,
প্রলয় মূর্ত্তিবর নিরখি সর্ব্বজন নয়ন মুদিল ভয় সঙ্গে।
তখন জগজ্জন মূর্চ্ছিত করি অতি উগ্র হবির্ভুজ গর্জ্জে,
তর্জ্জি উত্তরিল কর্ব্বুর অধিপতি, গর্ব্ব সহিত গুরুবীর্য্যে।

সত্বর ধর ধর বিক্রমি খরতর,
শীঘ্র হনন কর, কপিকুল খণ্ডে,
মুণ্ড ছিঁড়ি ঝটিতি, চর্ব্বন কর অতি,
যদ্বিধ মৃগপতি, মৃগশিশু মুণ্ডে।
তুচ্ছ মনুজ চর দর্দ্দুর লঘুতর,
সর্প সদন বর পশিল সদম্ভে
ভক্ষহ পরিদলি, রাক্ষসগণ মিলি,
মর্ক্কট তনু বলি লহ অবিলম্বে।
ধিক্ কপিকুলখল, কিম্বিধ করিবল
চন্তিলি হত বল সুরনরমান্যে?
মক্ষি কুল কুপিত ইক্ষি সভয়চিত,
সিংহ কি হয়গত বিজন অরণ্যে?
বিশ্রুত ভবতল, ভৈরব ভুজবল,
সম্প্রতি অবিরল, হত বিধি চক্রে;
ঘৃণ্যবচন শুনি, তুষ্ট বুঝহ গনি,
বন্য অধম গণি, নিরখিনি অগ্রে।
ক্ষুদ্রজন সহিত- বাক্য সমনুচিত,
দুর্ঘশ নিপতিত হয় সুমহত্বে;
হস্ত যুড়ি অধম তিষ্ঠ নফরসম
চুম্বি চরণ মম সচকিত চিত্তে।

বক্র কণ্ঠ হই কপিকুল ভাস্পতি মুহূর্ত্ত শুনি সব বাক্যে,
ক্রমশ' বৃহৎ তনু হইল রুষ্ট হই বিনিন্দি পর্ব্বত লক্ষে।
বিটপিনিকর সম বিকট চিকুরকুল সঘন সমুত্থিত শীর্ষে,
পৃথুল ধমনিকুল অভিব্যক্ত হই সরিৎ মূর্ত্তি পরিদর্শে!
বিস্তৃত ভৈরব বিকট নয়নযুগ রক্তবর্ণ অতি উগ্র,
প্রলয় সূর্য্য জিনি ভৈরব উজ্জ্বল ঝলমল কিরণ উদগ্র।
ধক্ ধক্ নির্গত তীব্রবহ্নিচয় যুগাগ্নিকুল সমদৃশ্যে,
দগ্ধ সভাস্থল, মূর্চ্ছিত সবজন, মহাগ্নি নর্ত্তিত বিশ্বে।
প্রলয় পবন জিনি বিকট নিঃশ্বসন, শরজ্জলদ সম গর্জ্জে,
সঘন বিকম্পিত বিপুল সমিতি-গৃহ মড়মড় শব্দ বিসর্জ্জে।
বিশ্ব বিচূর্ণি অযুত মৃগপতি রব নিন্দিত করি অবিলম্বে,
গর্জ্জিল অঙ্গদ কপিকুল ভাস্কর যুগান্ত যম সম দম্ভে।

ধিক্ শত ঘৃণার্হ গৃহমধ্যগত নির্জ্জনে,
উৎকট কুবাক্য তবু উক্তি কর এক্ষণে?
ভস্ম হবি মূর্খ নয়নাগ্নি অভিবর্ষণে,
তুচ্ছতরু যদ্বিধ উদগ্র দব ধর্ষণে।
বিস্মিত নিতান্ত চিত দুঃসহ কদুক্তিতে,
ইক্ষিনু কৃতঘ্ন তব দুশ্চরিত নিশ্চিতে।
রক্ষি নিজ মস্তক মহজ্জন অনুগ্রহে,
গর্ব্ব কর পর্ব্বত বিনিন্দি পুণ আগ্রহে?
সত্য অতি দুষ্টজন বিস্মরি মহত্ত্বকে,
তুষ্ট হয় তুচ্ছ গণি ইষ্ট সম বন্ধুকে।
সর্ব্ববিধ বাক্য পরি বর্জ্জি চল এক্ষণে,
বাঞ্ছি নিজ মৃত্যু অতি শীঘ্র সমরাঙ্গনে।
ধিক্ শত সহস্রতব ঘৃণ্যতম অন্তরে,
চৌরসম গুপ্ত রহ যদ্যপি গৃহান্তরে।

দ্বন্দ্ব রণ ইচ্ছ যদি অদ্য মম সংহতি,
শীঘ্রগতি সজ্জ পরিবর্জ্জি সব দুর্ম্মতি ;
যুদ্ধ করি বুদ্ধিমত শাস্তি ভুগি সম্প্রতি,
শীঘ্র লভ মৎজনক পূর্ব্বকৃত দুর্গতি।

অন্তর বিদ্ধি মন্ত্রিবর সৌরণ দুরন্ত অঙ্গদ তুণ্ডে
দৃষ্টি করি ক্ষণ, কহিল রুষ্ট হই বিশিষ্ট উন্নত মুণ্ডে।

ত্রিভুবন বিজয়ি- প্রভুপদ নিকটে,
করিছ চপলতা স্থির হই দপটে ?
অধম মৃগ হ'য়ে, মৃগপতি সদনে,
কহি ঘৃণিত কথা গরব কর মনে ?
স্থির মতি সহিতে গণ নিজ হৃদয়ে,
উপগত অধুনা, যম সম নিলয়ে ;
সুরপতি সভয়ে যুড়ি কর যুগলে,
উপগত বিনয়ে বসন লই গলে।
অবনত বদনে নমি পদ কমলে,
করযুড়ি সভয়ে কহ সব বিরলে।
পরিহরি বিনয়ে অনুচিত কথনে,
সুধু নিজ লঘুতা প্রকটিত ভুবনে।
অতিশয় চপলা মতি তব বিগণি,
কহ বচনবৃথা শিশুসম চলনি।
চর হই অধুনা উপগত ভবনে,
রহিতকি নতুবা তনু তব ভুবনে ?

বুধবর বাক্য তুচ্ছি অতি অঙ্গদ কহিল গর্জ্জি গুরুদর্পে,
দংশিল দশমুখ হৃদয় বাক্য চয় বিনিন্দি খরতর সর্পে

গৌণ মম অর্দ্ধপল রৌরব সভাস্থলে,
নিশ্চিত অমান্য কর রত্ন সম পদতলে।

প্রস্থিত নিমিত্ত করি যদ্বিষয় অন্তরে,
সিদ্ধ মম তদ্বিষয়, চিন্তি বুঝ সত্বরে।
নিশ্চয় অদৃষ্য অরি-আক্রমণ এক্ষণে,
পূর্ব্বকৃত সর্ব্ববিধ সন্ধি বিনিবর্ত্তনে।
যৎ সময় বাঞ্ছি অরি আক্রমিব তৎক্ষণে,
ন্যায্য তম কার্য্য বলি ধার্য্য হল এক্ষণে।
কথনান্তর অঙ্গদ অতি সত্বর নির্গত চমকি সমগ্রে,
উগ্রমূর্ত্তি শুক কহিল তদন্তর কর যুড়ি অবনিপ অগ্রে।

চোর চলন বর্জ্জি অধম,
ভৃত্য সদৃশ সুস্থিরে,
সন্ধি বিরতি বর্ণিল শুনি
তুষ্ট হইনু অন্তরে।
দুর্ব্বল নর গর্ব্বিত অতি,
খর্ব্ব করহ সত্বরে;
ইক্ষুক রিপু, রাক্ষস কভু
দুঃখিত নয় অন্তরে।
দৈব গতিক দুঃস্থ যদিচ
কৌণপগণ এক্ষণে
তুচ্ছ মনুজ নিশ্চয় তবু
নির্জ্জিত হয় নিঃস্বনে।
মর্দ্দিত অতি কৌণপগণ
যদ্যপি রণ ভৈরবে,
অক্ষম নর বিক্রম সুধু
সক্ষম কভু সম্ভবে?
সম্পদ বিপ ভুক্তাত হয়,
যদ্বিধ দিন শর্ব্বরী;

ভাগ্য লিখন খণ্ডিত নয়,
কর্ম্ম ফল অনুদ্ধরি ।
সম্ভব পুণ উন্নতি তব,
দুর্গতি রিপু মণ্ডলে,
বিক্ষত তরু সজ্জিত হয়
পল্লব ফুল উজ্জ্বলে ।
সম্প্রতি অতি বিজ্ঞ সদৃশ
দুঃখ নিকর বর্জ্জনে,
বিক্রম সহ উদ্যম কর
দুর্দ্দম রিপু মর্দ্দনে ।
দুঃসহ অতি শক্র বচন,
বহ্নি সদৃশ অন্তরে,
চেষ্টহ পুনঃ শীঘ্র সকল
কর্ব্বুর যশ উদ্ধরে ।
গৌরব তব উজ্জ্বল পুণ
ইক্ষিব সব ভূস্থলে,
নিন্দিত করি বন্দিত পদ-
সুন্দর শশি মণ্ডলে ।

কিঞ্চিৎ বক্র কণ্ঠ হই অনিমিষ ধরণি নিরখি অতি ধৈর্য্যে,
সুযোগ্য বচন কহিল দশকন্ধর অভিনব জলধর গর্জ্জে ,

সম্প্রতি সমুচিত সঙ্গত অনুমিত,
সঙ্গর মমহিত পরি গণি চিত্তে ।
যুদ্ধ সমবগত যোদ্ধৃ-পুরুষ যত
শীঘ্র কর নিরত সমর নিমিত্তে ।
যুদ্ধ বিষয় সব গচ্ছিত হ'ল তব,
বিজ্ঞ সদৃশ সব করনিজ কর্ম্মে ।

বর্জ্জি সকল জন, সঞ্চরিব স্বজন,
উদ্ভট গুণি জন- ভবন সুরম্যে।
বন্ধু বচন চয়, উৎকট অসময়,
সক্ষম তম হয়, মমশুভ পক্ষে,
সম্প্রতি অতিশয় যুক্ত গণি বিষয়,
বান্ধব-অনুনয় গমন সমক্ষে।

সম্মত হইল সকল জন দশ মুখ সুবচন শুনি অতি মৌনে,
ভঙ্গ হইল অনুপম পরিষৎ শরদম্বুদ সদৃশ অগৌণে।
চলিল ধরণি পতি পরিহরি সহচর সত্বর উঠি সুশতাঙ্গে,
ছুটিল অশ্বগণ পবন গমন জিনি অতুল ললিত গতি সঙ্গে।
সুরম্য সুবিপুল মণিময় গৃহকুল উজ্জ্বল বিপণিকদম্বে
জনগণ সম্বৃত বিস্তৃত পথকুল বর্জ্জন করি অবিলম্বে;
উপগত শকট বিকটতম নিঃস্বনি শরজিনি গমন অতুল্যে,
পূর্ব্ব পুরুষকৃত কীর্ত্তিসমন্বিত জনবিরহিত উপশল্যে।
অর্দ্ধভগ্ন কত মন্দির মণ্ডিত কুসুমিত বল্লরি মাত্রে,
সুন্দর মূর্ত্তি বিহগগণ কতশত আশ্রিত হয় কুহুরাত্রে।
কমল কুমুদময় শৈবল পরিবৃত সুস্থিত সরস অগণ্য,
ক্ষুধার্ত্ত বককুল উপগত অবিরত চটুল মৎস্যকুল জন্য।
ক্ষুদ্রবৃক্ষ কত ঝিল্লি স্বরবযুত ঝঞ্ঝনশব্দ বিসর্পে,
স্নিগ্ধমৃদুলতম অনিল সতত বহি হৃদয় সুশান্তি সমর্পে।
দ্রুততর সেস্থল পরিহরি সুন্দর অনুপম উপবন রত্নে
সমুপস্থিত হই, পশিল অবনিপতি মধুঋতু সদৃশ সযত্নে।
মধুকর গুঞ্জন মুখর সুমঞ্জুল কুসুমপুঞ্জ উড়ু গঞ্জে,
বংশি বাদ্যরত সজ্জিত কিন্নর সদৃশ কুঞ্জ চিতরঞ্জে।
বিমল কুসুমরজ সহিত সুমিশ্রিত শিশির অনিল অতি শান্তে,
ককুভ যুবতি চঞ্চল অঞ্চলসম বিস্তৃত গগণ অনন্তে।

শুভ্র অভ্রসম উপলফলকছিল নিপতিত উপবন মধ্যে,
দ্রুত অপসৃত করি পশিল ধরণিপতি সুবিপুল সুরঙ্গ মধ্যে,
কিঞ্চিদগ্রসরি কর্ব্বুর অধিপতি বিস্মিত হই অতি চিত্তে,
শুনিল বিবিধমত সমধিক অদ্ভুত অভিনব শব্দ সমুখে।
কখন হৃদয় হর মধুর বংশিবর মিশ্রিত মুরজ সুমন্দে,
কখন বিকট তম মৃগপতি গর্জ্জন ঘন গর্জ্জন পরিনিন্দে।
কখন উচ্চতম আর্ত্ত নিনদ, কভু অট্টহাস্য শুনি কর্ণে,
দুগ্ধপোষ্য শিশুরব কভু, কভুজলপতন রব চ্যুত পর্ণে।
ক্রমশ' ধরণি পতি বিস্মিত হই অতি উপগত উদ্ভট হর্ম্ম্যে,
অদ্ভুত গৃহবর ঘন পরি বর্ত্তিত বহুবিধ কান্তি সুরম্যে।
কখন সমুজ্জ্বল বর্ণ সমন্বিত মণ্ডিত মণিময় মাল্যে,
কখন সুসম্বৃত অমর দৃষ্টিহর সমধিক তিমিরঅতুল্যে।
কখন দৃষ্ট হয় বহূর্দ্ধগত, কভু অবনি নিম্ন তম গর্ত্তে,
ত্রিতল চতুস্তল সুবৃহত্তম কভু মরুসম কখন মুহূর্ত্তে।
বর্ণিত গৃহবর উজ্জ্বল করি উপবিষ্ট কুহকিকুল সূর্য্য,
উদ্ভট আখ্য রজনি চর অদ্ভুত যম জিন অনুপম বীর্য্য।
কখন সুচিত্রিত তনু অতি উজ্জ্বল সুন্দর মদন মহত্ত্বে,
বিকট মূর্ত্তি কভু বিষম কৃষ্ণতম রক্ত অক্ষি যুগ গর্ত্তে।
প্রখর সূর্য্য সম উষ্ণ কখন, কভু জলসম শৈত্য সমর্পে,
কখন বৃহত্তম পর্ব্বত সম, কভু বিন্দু মূর্ত্তি অভিসর্পে।
ত্রিভুবন বিস্ময় জনক শক্তি যুত, মৃদুতম নয়ন কটাক্ষে,
বিপুল নগর কুল রত্ন সৌধময় সৃষ্টি করই নিজ কক্ষে,
বাঞ্ছিত মত কত সুখাদ্য অবিরত সংগ্রহ করই সযত্নে,
সৃজন করই কত পরম হৃদয় হর মৃদুতনু যুবতি সুরত্নে।
শূন্যগমনপটু নিমিষমধ্য সবভবভ্রমই নিজ সত্ত্বে,
নখদর্পণ'পর নিরখই সমুদয় বিগত ভবিষ্যত তত্ত্বে।

অসাধ্য কার্য্য সুসক্ষম সমধিক কতশত বিঘ্ন বিপত্তে,
রক্ষিল সমুদয় রাক্ষসদলবল অতুলিত আত্ম মহত্বে।
চকিত জগজ্জন নিরখি অতুলতম শক্তিযুক্ত ভবরাজ্যে,
অদ্ভুত উদ্ভট অদ্ভুত তবগুণ ধন্দ হইনু তব কার্য্যে !!
মুহূর্ত্ত পরপর কণ্টক যুততনু কিরণ তন্তু সুবিসর্পে,
চমকি সকলজন বিজুলি পুঞ্জসম ঝকমকি রশ্মি সমর্পে।
ঝটিতি কুহকিবর অর্পি মঞ্চবর করযুড়ি অবনত শীর্ষে;
অসম বদ্ধ বহু যন্ত্র শব্দ সম কহিল মহাদ্ভুত হর্ষে।

( রথোদ্ধতাচ্ছন্দঃ )

সুপ্রসন্ন মম ভাগ্য এক্ষণে,
সর্ব্বসিদ্ধ মম অদ্য সুক্ষণে।
স্বর্গমর্ত্ত্য জয়ি-কর্ব্বুরেশ্বরে ;
প্রাপ্ত হৈনু বসি আত্মবিষ্টরে।
বিশ্ববন্দ্যরবি নিম্ন ভূস্থলে,
সংগতাদ্যগণি বিশ্ব মঙ্গলে।
সর্ব্বপূজ্য তব অঙ্ঘ্রি দর্শনে ;
পুণ্যলব্ধ কত ভৃত্য এক্ষণে।
ইপ্সিতার্থ কহি অদ্য সত্বরে,
হৃষ্টপুষ্টকর ভৃত্য অন্তরে।
শৈললঙ্ঘি পশি অব্ধি নির্ভয়ে,
সর্ব্বতুচ্ছ গণি পূজ্য আশ্রয়ে।

মণিময় মঞ্চ উপরি বসি দশমুখ অতিশয় চঞ্চল চিত্তে,
কহিল বিনয় সহ নিরখি মিত্রমুখ সমুদয় বিপদ নিমিত্তে।
ইক্ষি বিপদ গতি দুঃখিত হই অতি,
সম্প্রতি মমগতি তবমণি হর্ম্ম্যে ;

সুস্থির হই গুণি শীঘ্র বচন শুনি,
চেষ্টহ সুযতনি সমুচিত কর্ম্মে।
বিশ্রুত সমুদয়, সপ্ত দিবস ময়
সন্ধি বিহিত হয় রিপুকুল সঙ্গে ;
অদ্য অধম মন' মর্কট লঘুজন,
সন্ধি বিরতি পুন' নিগদিল রঙ্গে।
সম্ভব অতিশয়, ভৈরব রিপুচয়
উত্থিত পুণ'হয়, মম বল ভঙ্গে,
অদ্য তিমির ময় মধ্য নিশি সময়;
সম্বল সুরচয় লই নিজ সঙ্গে।
ইন্দ্র অমর গণ সংহতি লই পুণ'
শত্রুসহ মিলন- বিম্ময় সুধার্য্যে,
সম্প্রতি অতিশয় উৎসহিত হৃদয়
পূর্ণ গরব ময়, গত নিজ রাজ্যে।
কিম্বিধ করিবল বৈমুখি রিপুদল ?
পূর্ণ বিগত বল মমবল অদ্য ;
অর্দ্ধ রজনিময় লব্ধ যদি সময়,
নির্জ্জিত সমুদয় করি রিপুসদ্যঃ।
দুস্তর কত শত শঙ্কট অবিরত
লঙ্ঘিনু অবিহত, তবশুভ কার্য্যে ;
অদ্য যতন করি রুদ্ধ করহ অরি,
রক্ষবিপদ হরি ধনজন রাজ্যে।

দশমুখ বাক্য নিচয় শুনি অতিশয় নিশ্চল রহি অবশাঙ্গে,
কহিল বচন চয় উদ্ভট রাক্ষস সমধিক সুবিনয় সঙ্গে।

ভর্ত্তৃ বাক্য শুনি অদ্য সত্বরে,
লব্ধবুদ্ধি মম তুচ্ছ অন্তরে।

সত্যশক্র গণ ইন্দ্র আশ্রয়ে,
শক্তি বন্ত অতি বিশ্ব নির্জ্জয়ে।
কিন্তু শীঘ্র মম যত্ন কৌশলে,
রুদ্ধ ইন্দ্র গতি অদ্য ভূস্থলে;
রজ্জুবদ্ধ গজতুল্য এক্ষণে,
শক্তি শূন্য করি অঙ্ঘ্রি সর্পণে।
শক্রপক্ষ যদি ইন্দ্র সংশ্রবে
হৃষ্ট পুষ্ট নয় যুদ্ধ ভৈরবে;
স্বল্প মাত্র মম শক্তি সঞ্চরে,
ছত্র ভঙ্গ হই লুপ্ত সত্বরে।
তীব্রবীর্য্য মম অস্ত্র বর্ষণে,
ছিন্ন ভিন্ন গণি শক্র এক্ষণে;
বিন্দু মাত্র তব দুঃখ বর্দ্ধনে
শক্তি শূন্য করি শক্র দুর্জ্জনে।

অনল পরাক্রম নিরখি অনিল পতি যদ্বিধ নিমগ্ন হর্ষে,
তদ্বিধ দশমুখ হৃষ্ট হৃদয় হই কহিল বচন মধুবর্ষে।

অম্বুধি নিপতিত — মগ্ন মনুজ চিত,
যদ্বিধ বিমুদিত — হয়তরি দৃষ্টে,
তদ্বিধ মম মন' — অদ্য শুনি বচন,
শান্তি লভিনু পুণ, — ভুলিনু অনিষ্টে।
ইক্ষিনু সমুদয়, — উৎকট অসময়,
নিশ্চিত অতিশয় — তুমি চির সঙ্গী;
যদ্যপি মমগণ — মর্দ্দিত করি রণ,
অদ্য দশ বদন — সুহৃদনু সঙ্গী।
যদ্বিধ হিতকর, — উক্ত বচন বর,
সত্বর সব কর, — মম শুভ জন্যে;

নির্দ্দম অরি মম, বর্ব্বি বিষম তম
অস্ত্র শমন সম, নিজ বল ধন্যে।
সঞ্চরি সমুদয় ঊর্দ্ধ গগণ ময়,
রুদ্ধহ সুরচয়, শকতি বিসর্পে,
সুস্থির করি মন সম্প্রতি সযতন
শত্রুকুল দমন্ করহ সদর্পে।
সৈন্য শমন সম সংহতি লই মম,
অদ্য তব পরম হইব সুসঙ্গী;
বর্জ্জি অপর মত তিষ্ঠিব অনুগত,
মিত্র হব সতত, তব অনুসঙ্গী।

কথনান্তর কর্ব্বুর কুল ঈশ্বর অপগত হইল অগৌণে,
দুর্জ্জয় উদ্ভট তখন বিঘূর্ণিল কুহক চক্র বসি মৌনে।

ইতি শ্রীহরগোবিন্দ লস্কর বিরচিতে
রাবণবধে কাব্যে
সন্ধি বিরতি-জ্ঞাপনং নাম
প্রথমঃ সর্গঃ



# দ্বিতীয় সর্গ।

---

ভক্ত বৃন্দ পরিবেষ্টিত মুরহর সদৃশ বন্ধুগণ সঙ্গে
রঘুকুল কুঞ্জর রঞ্জি শিবির বর সুস্থিত সুস্থির অঙ্গে।
ফণি ফণসম রিপুপুরকরি বিদীর্ণ মণিসম বিশিখ সুরত্নে
পরি হরণ বিষয় কথিত মুহুর্মুহু' অ তশয় অতুলিত যত্নে।
তখন অকস্মাৎ তরঙ্গ কম্পিত তরণি সদৃশ অবিলম্বে
কম্পিত হইল শিবির বর ঘন ঘন বিস্ময়ি নৃপতি কদম্বে।
ভৈরব কম্পন সজলস্থল সব অস্থির ভুবন অনন্ত,
অচল শৃঙ্গকতকতগৃহ মন্দির পতিত বিচূর্ণ নিতান্ত।
অভিনব ভৈরব বিকট মহৎ রব উপজিল কম্পন সঙ্গে,
শ্রবণ মাত্র সমুপস্থিত কম্পন অমর অসুর নর অঙ্গে।
বিনিন্দি বজ্র শব্দ করি বৃংহিত উদ্ধত জলনিধি গর্জ্জে
জিনি ভব অন্তক রুষ্ট দিগম্বর-কার্ম্মুক রব গুরু বীর্য্যে ;
বিকট শব্দময় সকল ভুবনতল বিহ্বল বিপদ নিমিত্তে,
সকল জগজ্জন চীৎকৃতি করি ঘন মূর্চ্ছিত শঙ্কিত চিত্তে।
জলদ সমুদ্গত বিজুলি সদৃশ অতি সত্বর রঘুকুল সূর্য্য,
শিবির বহির্গত হই নিজগণ সহ নিরখি বিবর্জ্জিত ধৈর্য্য।
লক্ষ লক্ষ খর ভাস্কর ভৈরব দবাগ্নি জিনি অতি দর্পে,
সমগ্র বিশ্ব সমুজ্জ্বলি উৎকট বহ্নি পুঞ্জ অভি সর্পে।
ক্রুদ্ধ দিগম্বর নেত্র বহ্নি জিনি দুঃসহ অনল সমস্তে,
শলভ তুল্য রঘু সৈনিকগণ সব পতিত দগ্ধ পদ হস্তে।
বজ্রখণ্ডসম অনলপিণ্ডকুল নিপতিত হইল অগণ্য,
ছিন্ন ভিন্ন যত সৈন্যনিচয় অতি-উৎকট বর্ষন জন্য।

ধরণি দীর্ণকরি উত্থিত সুবিকট বহ্নি পিণ্ড গুরু গর্ব্বে,
সংদহি গগণ সুবিস্তৃত চৌদিশি দগ্ধি অমরকুল সর্ব্বে।
উৎকট বৃষ্টি বর্ষসম শরকুল দৃষ্টি নষ্টি অবিলম্বে,
অজস্র নিপতিত খণ্ডিত করি যত অগণিত সৈন্য কদম্বে।
মুহূর্ত্ত পরসব পরিবর্ত্তিত হই ভৈরব নিবিড় তমিস্রে
সম্বৃত হইল সমস্ত ধরণিতল নিশি সম জলদ বিমিশ্রে।
সম্মুখস্থ জন দর্শন সুকঠিন হইল তিমির চয় জন্যে,
বর্ণিত ভৈরব তিমির অলক্ষ্যিত দুর্গম নরক অগণ্যে।
বিষবল্লরি সহ বিষধর মিশ্রন সদৃশ তখন অবিলম্বে,
বহিল বিকটতম পবন মুহুর্মুহু চূর্ণি নগেন্দ্র কদম্বে।
তীব্র গরল মিশ্রিত দুঃসহ তম অনিল ভয়ঙ্কর গর্জ্জে
প্রচলিত অবিরত সুর নর তনু তরু বিন্ধি বিশিখ সম বীর্য্যে।
শৈত্য ভয়ঙ্কর উপজিল তৎ সহ পরিভবি হিমগিরি শৈত্যে;
পুঞ্জ পুঞ্জ ঘন তুহিন বৃষ্টি পুণ' বিনষ্টি সমুদয় মর্ত্ত্যে।
রঘু পতি সৈন্য নিচয় অতি লাঞ্ছিত নিহত সদৃশ অবশাঙ্গে,
পতিত অবনিতল জড়িত হস্ত পদ বিরহিত রুধির অপাঙ্গে।
দুঃসহ দুর্গতি অবিদিত অশ্রুত মহৎপ্রলয় পরিরন্ধে
অদৃষ্ট বর্ণিত ভৈরব উৎকট দুঃখ বিশ্বকুল মধ্যে।
অখিল ভুবন পরিবর্ত্তিত পরিগণি শমন ভয়ঙ্কর রাজ্যে,
স্বয়ং মৃত্যু অবতীর্ণ অবনিতল অসময় বিনশন কার্য্যে।
বর্ণিত অভিনব ভৈরব দুস্তর বিপদ মহাব্ধি তরঙ্গে
মগ্ন তরণিসম লক্ষ্মণ রঘুপতি নিপতিত বিশীর্ণ অঙ্গে।
অনুচর সৈনিক অল্পসংখ্য দবদগ্ধ বিটপি সম গাত্রে,
প্রখর কষ্ট সহি কম্পিত কর যুড়ি বেষ্টি অবস্থিত মিত্রে।
মহৎ ক্লান্ত হই রঘুকুল আশ্রয় দুঃখ বিমিশ্রিত বাক্যে,
কহিল সৌমিত্রি নিত্রবয় মুখবর সমধিক সকরুণ চক্ষে।

মৃত্যু ঘটিত হ'ল সবার্, দুর্ল্লভ অতি সুগতি আর্,
দুঃসহ তম বিপদ ভার্, রক্ষহ সব সত্বরে;
শঙ্কট কুল অনল মাঝ্, ভস্ম সকল ভব সমাজ্,
বান্ধব তব শুভদ কাজ্, আশ্রয় সুধু দুস্তরে।
দগ্ধ হইল হৃদয় মোর্, ইক্ষি ভুবন বিপদ ঘোর্,
ছিন্ন হইল মরম ডোর্, শান্তি রহিত অন্তরে,
যদ্যপি মম করি বিনাশ্, মঙ্গল হয় ভব নিবাস্,
শীঘ্র বলহ মম সকাশ্, বর্জ্জি তনু সুসত্বরে।
নিশ্চিত কহ সকল মর্ম্ম সংঘটিত কি ঘৃণিত কর্ম্ম,
কিম্বিধ করি হ'ল অধর্ম্ম, শীঘ্র বলহ এক্ষণে;
যদ্বিধ করি অশিব যায়্, বৈমুখ বিধি হয় সহায়্,
শীঘ্র করহ শুভ উপায়্, উগ্র বিপদ ভঞ্জনে।
যদ্যপি হয় হৃদয় বোধ্, শত্রু নিচয় কৃত বিরোধ্,
সত্বর সব কর নিরোধ্, মিত্র সদয় অন্তরে,
কৌণপ কুল কুহক জাল্, সর্ব্ববিদিত অবনি পাল্,
রক্ষ সদয় হই, বিশাল্ দুঃখ জলধি দুস্তরে।
দুঃসহ অতি গতি সবার্, চিত্ত রহিত বিগত সার্,
বাক্য কথন সময় আর্, দুর্ল্লভ গণি এক্ষণে,
রক্ষ সকল জন পরাণ্, আর্য্যনিলয় অমল মান্,
স্নিগ্ধ সলিল করহ দান্, দগ্ধ ভুবন রক্ষণে।

রঘুপতি সকরুণ বাক্য নিচয় শুনি বান্ধবগণ অতি মৌনে,
দবাগ্নি দগ্ধ বিহগসম ছটফটি মূর্চ্ছিত হইল অগৌণে।
তখন সুচিন্তি ধৈর্য্যসহ ঋষিসম অবগত বিষয় সমস্তে,
পরম মিত্র কৌণপরবি উক্তিল শুক্তি সদৃশ যুড়ি হস্তে।

চিন্তি সুসম্যক্ বিপদ নিমিত্তে,
দুর্ব্বহ শঙ্কা উপচিত চিত্তে।

নিশ্চিত বাক্যে কহিব অগৌণে,
সুস্থির চিত্তে শুনসব মৌনে।
উদ্ভট আখ্যা কুহকি কুলেন্দ্র
কর্ব্বুর দুর্গে অতুলবলীন্দ্র;
তজ্জন জন্যে ঘটিত অকস্মাৎ,
উৎকট দুঃখ প্রচুর সমন্তাৎ।
অদ্ভুত শক্তি প্রকৃত রথীন্দ্র
উদ্ভট রক্ষঃ কুহকি কুলেন্দ্র।
ইঙ্গিত মাত্রে ভুবন বিনষ্টে,
দুর্দ্ধর সৈন্যে ঝটিতি সুস্পষ্টে।
মূর্চ্ছিত সর্ব্বে নিরখি দুরন্তে,
যদ্বিধ ইক্ষি প্রাখর কৃতান্তে।
সর্পপপার্শ্বে লভিবর যত্নে,
প্রাপ্ত অধর্ম্মী কুহক সুরত্নে।
যদ্যপি উদ্যৎ বিপদ মুহূর্ত্ত
সৈন্যবিমর্দ্দে মরণ ভয়ার্ত্ত,
শূন্য অগৌণে নিজবল অদ্য
নিশ্চিত সম্যক্ নিরখিব সদ্যঃ।
সর্পপ অর্চ্চা বিনু ভব রাজ্যে,
নাস্তি কথঞ্চিৎ গতি বিধি আর্য্যে,
নির্দ্দিশ ভৃত্যে স্থির হই ধৈর্য্যে,
সঞ্চরি সম্যক্ ফনি-পতি রাজ্যে।
অর্চ্চি ফণীন্দ্রে কুসুম সুরত্নে,
শীঘ্র কুরক্ষে দমিব সযত্নে।
নিশ্চয় সম্যক্ শুভফল কার্য্যে,
সংলভি অদ্য প্রণমিব আর্য্যে।

সুস্থির হই অতি বাক্য নিচয় শুনি লক্ষ্মণ সকরুণ চক্ষে,
মিত্র রত্ন মুখ নিরখি বচন চয় কহিল হৃদয়হর বাক্যে।
নিরখি বিপদ সম্যক্ বিশ্ব বিস্তীর্ণ বক্ষে,
হত সুমতি অকস্মাৎ, ত্রস্ত বিত্রস্ত দুঃখে।
সমধিক দুরবস্থা, অদ্য সম্প্রাপ্ত আর্য্যে,
জ্বলিত বিপদ বহ্নি, প্রস্ফুরৎ বজ্র গর্জ্জে।
গতি অনুচিত সম্যক্ শীঘ্র সর্পেন্দ্র রাজ্যে,
কঠিন যখন রক্ষা, দুর্গ মধ্যস্থ আর্য্যে।
ঘটিত বিপদ পুঞ্জে ধ্বংসিতে ব্যগ্র চিত্তে
অপর অধিক দুঃখে, অর্পিব শ্রেষ্ঠ মিত্রে?
নিরখি বিপদ পুঞ্জে, সর্ব্বথা প্রোক্ত কার্য্যে,
নিজমত সুসমর্পে, ক্ষান্তি সংদৃষ্ট আর্য্যে।
বিজড়িত মমজিহ্বা, উক্ত বাক্য প্রসঙ্গে,
বুঝি করহ সমস্ত, স্থৈর্য্য সদ্বুদ্ধি সঙ্গে।
সুযুকুতি যুত পন্থা, কিন্তু দুর্ল্লভ্য অদ্য,
ননিরখি গতি কিঞ্চিৎ আত্মসংবর্জ্জি সদ্যঃ।
উচিত অথচ সম্যক্ বিশ্ব দুঃখ প্রভঙ্গে,
করহ শুভ সুপন্থা, আত্ম সদ্বুদ্ধি সঙ্গে।
অতি অবহিত চিত্তে, পূর্ণ শক্তি প্রদর্শে,
করহ কথিত কার্য্যে, স্থৈর্য্য বীর্য্য প্রকর্ষে।
অরি পুর মরুমধ্যে, পূর্ণ সুস্নিগ্ধ বক্ষে
তরুবর তুমি শান্ত, শ্রান্ত বিভ্রান্ত পক্ষে।
পরম বিজ্ঞ তম ঋক্ষকুলেশ্বর তখন সমবনত মস্তে
সমধিক যোগ্য বচন চয় উক্তিল ভক্তি সহিত যুড়িহস্তে।
সমধিক সুন্দর যুক্তি বিতর্কে
কহিল সুবান্ধব পূর্ণ সতর্কে।

বিপদ মহার্ণব লঙ্ঘন জন্যে,
লভিনু মহাশ্রয় মিত্র সুধন্যে।
যখন সমুত্থিত বিশ্ব অদৃষ্টে
প্রলয় ভয়ঙ্কর সর্ব্ব বিনষ্টে,
তখন সুবান্ধব উৎকট কার্য্যে
রত হই অদ্য সুধন্য সুবীর্য্যে
ধন জন বর্জ্জি সমস্ত সুচিত্তে,
প্রভুপদ আশ্রিত ধর্ম্ম নিমিত্তে,
করিল সুসার্থক অদ্য নিজাঙ্গে।
হই পাতনোদ্যত অব্ধি তরঙ্গে।
হিত কর কৌণপ বান্ধব পূজ্যে
গণি অতি দুর্ল্লভ বিশ্ব সুরাজ্যে;
ভুবন সুসজ্জিত উজ্জ্বল বর্ণে,
অনুপম ধার্ম্মিক কীর্ত্তি সুধন্যে।
কথিত সুবাক্য সমস্ত অগৌণে;
প্রসব করুক্ ফল মঙ্গল জন্যে।
বুঝিনু সুনিশ্চিত বান্ধবযত্নে,
লভিব পুনঃ স্থির শান্তি সুরত্নে।
অতিশয় দুষ্কর উৎকট কার্য্যে,
অতুল বিচিন্তি সুকৌণপ পূজ্যে।
অধিগত দুর্দ্দম দুঃখ বিনষ্টে
সব জন অক্ষম বিশ্ব গরীষ্ঠে।
চলুন সুসত্বর বর্ণিত কার্য্যে,
ফণিপতি সন্নিধি মিত্র সুবীর্য্যে,
পরহিত উদ্ধরি সজ্জন তৃপ্ত,
খমুখ সমুজ্জ্বলি ইন্দু সুদীপ্ত।

প্রশান্ত হই অতি মন্ত্রি বচন শুনি সুদীর্ঘ নিঃশ্বসি দুঃখে,
সবিনয় কহিল নৃপতি কুল ভাস্কর নিতান্ত চিন্তিত বক্ষে।

বান্ধব বর সদয়তায়, নিশ্চয় সব বিপদ যায়,
কিম্বিধ করি কহিব তায়, শীঘ্র চলহ দুর্গমে।
দুঃখ কতই সহিব আর, বিঘ্নজলধি রহিত পার,
আত্ম জনম গণি অসার, ধিক্ মম বলবিক্রমে।
দুঃসহ ঘন অশনি পাত, কম্পিত ভব, বিকট বাত,
অস্ত্র নিচয় বিষম ঘাত, মূর্চ্ছিত সব এক্ষণে,
কিম্বিধ করি কহিব আজ, সত্বর চল অবনি রাজ,
দুর্গম পুর ফণি সমাজ, ভুচ্ছি সকল যন্ত্রনে।
বুদ্ধি রহিত হইল মোর, চিত্ত চকিত বিগতজোর,
ইক্ষি বিষম বিপদ ঘোর, দুঃখ জলধি দুস্তরে,
যদ্বিধ তব হয় বিচার, শীঘ্র করহ কহিনু সার,
সর্ব্ব বিষয় তবই ভার, চিন্তি বুঝহ অন্তরে।

নিরব হইল মনুজেশ্বর সবিনয় বাক্য নিচয় কহি ধৈর্য্যে,
কহিল মিত্রবর কৌণপ কুল রবি অবনমি নৃপকুল সূর্য্যে

আর্য্য পদাব্জে রহি অনু রক্ত,
দুঃস্থ কি বিশ্বে কভু তব ভক্ত?
ইন্দু সমক্ষে রহি সুখি চিত্তে,
দুঃখকিজন্মে তিমির নিমিত্তে?
সর্ব্ব বিপত্তি প্রহত মুহূর্ত্তে,
কান্ত পদাব্জে হৃদয় নিযুক্তে।
যদ্বিধ কিঞ্চিৎ অমৃত মহত্বে,
মৃত্যু সুসম্যক্ বিজিত অমর্ত্ত্যে।
সুস্থির চিত্তে রহ অতি ধৈর্য্যে,
রক্ষি সমস্তে অনুপম বীর্য্যে;

যদ্বিধ শৌর্য্যে নিজ ভুজ দক্ষে,
বিহ্বল সৈন্যে, দলপতি রক্ষে।
আশ্রিত সর্ব্বে তব পদ পার্শ্বে,
রক্ষহ অদ্য স্বগুণ বিবর্ষে।
আত্ম পদান্তে উপচিত বৃক্ষে
যদ্বিধ ধৈর্য্যে তরুপতি রক্ষে।
শীঘ্র সযত্নে ফণিপ সমক্ষে
সঞ্চরি সদ্যঃ স্থিরতম বক্ষে;
পুণ্য সুকার্য্যে ভুবন বৃহত্বে
দুঃখকি দগ্ধে তব চির ভৃত্যে?

কথনান্তর উঠি সম্ভ্রম সহ সব বেষ্টি মিত্রবর রত্নে,
ঝটিতি উপস্থিত সুবিপুল জলনিধি সন্নিধি সমধিক যত্নে।
পংক্তি বদ্ধ হই রহিল সৈন্যগণ জল নিধি তট'পর ধৈর্য্যে,
নৃপতি অনুজ সহ জলধিবন্ধ'পর উঠিল সুবেষ্টিত আর্য্যে।
প্রণমি নৃপতিপদ কৌণপকুলরবি সিদ্ধ পুরুষ সমচিত্তে,
হইল নিমগ্ন সকল জন বিস্ময়ি উদ্ধত জলধি বৃহত্বে।
ধন্য ধরণি পতি ধর্ম্ম নিরত মতি বান্ধব দুর্গতি ভঙ্গে;
আত্ম বিসর্জ্জন করিল ধৈর্য্যসহ ভৈরব জলধি তরঙ্গে।
ক্রন্দন করি সব হৃদয় বন্ধুগণ অধৈর্য্য যুক্ত মুহূর্ত্তে,
কর যুগযুড়িসব করিল পরি স্তুতি শঙ্কর পদ হত চিত্তে।
কিন্তু ধর্ম্ম ফল সমধিক অদ্ভুত ভৈরব জলধি অভ্যন্তে,
নিজ গৃহ সদৃশ শান্তি সুখ উপজিল শুদ্ধ-অবনিপতি পার্শ্বে।
নিবিড় জলদ চলদিন্দু সদৃশ করি দীর্ণ জলধি সুবৃহত্বে,
চলিল তখন কর্ব্বুর রথি বহুবিধ দৃশ্য নিরখি সুখি চিত্তে।
সুন্দর চিত্রিত তনুযত মৎস্য বিজুলি সম জলধর অঙ্গে,
পংক্তি রচন করি অচপল গতি সহ চলিত মহোৎসব সঙ্গে।

কতশত মৎস্য বদন জল উদ্গারি অস্ফুট মৃদুরব সঙ্গে,
অবশ অলস হই লোষ্ট্র খণ্ডসম নিম্নগ সুসরল অঙ্গে।
পংক্তি বদ্ধ কত মকর নক্রগণ, নিয়ত ভয়ঙ্কর বীর্য্যে,
কখন যুদ্ধ করি সুমিলিত হইকভু, চলিত সদল বল শৌর্য্যে।
বৃহৎ শৈল সম তিমি কুল নিপতিত শুভ্র কিরণ পরিসর্পে
কতশত সিন্ধু গজেন্দ্র সলিল মথি উত্থিত সমধিক দর্পে।
কর্কট বহুবিধ বিবিধ কূর্ম্মকুল নবঘন সম গগণাঙ্গে,
জলধি মাল্য সম ধবল কম্বুকুল চলিত পংক্তি রচি রঙ্গে।
অপর জগৎ সম বিস্তৃত জলনিধি পূর্ণ বিবিধ মত সত্ত্বে,
বহুবিধ দৃশ্য নিরখি অতি সস্মিত বিস্মিত অবনিপ চিত্তে।
ক্রমশ' সুমতি অবতীর্ণ অবনি'পর মণিগণ যত্র সুরঞ্জে,
শৈবল ছন্ন কমল সম বিমলিন, উড়ুকুল সম ঘন পুঞ্জে।
ভগ্ন তরণি কত অর্দ্ধনিহিত, কত নর শির উপল সধর্ম্ম,
উচ্চ নিম্নকত অবনি কঠিন মৃদু, সমতল কত অতি রম্য।
কিঞ্চিৎ ভ্রমি অবনিপ সমুপস্থিত নগর গমন পথ পার্শ্বে,
রত্ন বিমণ্ডিত গহ্বর নিরখিল রবিজিনি কিরণ বিবর্ষে।
প্রহরি-বিকট-দুই সর্প ভয়ঙ্কর সমবস্থিত দুই পার্শ্বে,
রক্তিম নয়ন উদগ্র নিঃশ্বসন অনল অর্চ্চি' অভি বর্ষে।
পরিচয় লভি অতি সত্বর অবনমি বর্জ্জিল পথনত শীর্ষে;
সতর্ক হই অতি পশিল অবনিপতি সুরঙ্গ মধ্য সহর্ষে।
সুদীর্ঘ সুসরল নগর বর্ত্মকুল মণ্ডিত সুউপল পুঞ্জে,
উভয় পার্শ্ব পরি সজ্জিত সুললিত অনুপম কুসুম নিকুঞ্জে।
প্রবিশি নগর কর্ব্বুর রবি নিরখিল সমধিক সুস্থির চিত্তে,
চলিত ইতস্তত উরগ নিচয় মিলি নিজ নিজ কার্য্য নিমিত্তে।
অসঙ্খ্য পথ যুড়ি অগণিত ফণিগণ চলিত বিনিন্দি তরঙ্গে,
বর্ত্ম রঞ্জি কত সর্প মিলিত হই কৌতুক রত চিত রঙ্গে।

মণিময় গর্ত্ত মধ্য রহি ফণিগণ দর্শই উজ্জ্বল আস্যে,
অর্দ্ধ বিনির্গত কতশত কতপুন' সুদীর্ঘ হই পথ পার্শ্বে।
সনৃশন, শব্দ সহিত সম্প্রচলিত ফণিগণ বিবিধ বিভঙ্গে,
শতদলপদ্ম সুসজ্জিত মস্তক চলিত উরগ কতরঙ্গে।
প্রতিপথ উজ্জ্বলি উদ্ধত ফণিগণ শান্তি সুরক্ষণ জন্য,
খাদ্য বিবিধলই ঊর্দ্ধশীর্ষ হই ফণিকুল চলিত অগণ্য।
অবনি গর্ভগত নির্ম্মল মণিময় গর্ত্ত নিচয় চিত রঞ্জে,
বহুবিধ রত্ন কিরণ যুত সুললিত শশধর তনু পরিগঞ্জে।
সতত মহোৎসব লগ্ন উরগগণ মগ্ন সুখাম্বুধি বক্ষে,
পরম হৃদয় হর মধুর শব্দসুধু উত্থিত সতত অলক্ষ্যে।
নিরখি নগর বর হৃষ্ট চিত্ত অতি অবনিপ উপস্ত হর্ষে,
ফণিপ-ভবনমুখ সদৃশ রত্নময় সুবিপুল গহ্বর পার্শ্বে।
রক্ষক কর্ত্তৃক অভি বন্দিত হই নন্দিত হই চিতমধ্যে,
ঝটিতি উপস্থিত কর্ব্বুর কুল রবি ফণিপ সভাস্থল মধ্যে।
উজ্জ্বল সমিতি, বিপিন বর যদ্বিধ উগ্রদবাগ্নি নিমিত্তে,
অদ্ভুত অনুপম সদন সুদুর্ল্লভ সমুদয় বিশ্ব বৃহত্ত্বে।
প্রদীপ্ত মণিময় যক্ষভবন জিনি, নির্ম্মল গগণ সুধন্যে
সহস্র শতরবিচন্দ্র উদিত যদি বঞ্চিত বর্ণিত বর্ণে।
বিনিন্দি সুন্দর নন্দন বন, জিনি অপ্সর' চিকুর সুগন্ধে,
স্নিগ্ধ মৃদুল পরিমল করি বিকীর্ণ অনিল চলিত মৃদুমন্দে।
উরগ নিচয় যত চিত্র বিচিত্রিত সুরধনু' জিনি তনুকান্তি,
মস্তক মণিকুল অতুল সমুজ্জ্বল নবরবি হৃদয় অশান্তি।
সুমধুর বংশি বাদ্য হয় অবিরত অনুপম কৌশল সঙ্গে,
রঞ্জিত করি সব উরগ সভাস্থিত, গঞ্জি মধুর-রব ভৃঙ্গে।
অদ্ভুত অভিনব সকল দৃশ্য অতি অনির্ব্বাচ্য মমপক্ষে,
দুর্ল্লভ অতিশয় কথিত সভাস্থল সমুদয় বিশ্ব সমক্ষে।

প্রকাণ্ড কুণ্ডল বিরচি ফণীশ্বর সুস্থিত মঞ্চ সুরম্যে,
সহস্র মস্তক উপরি রত্ন কুল চমকই সমুদয় হর্ম্ম্যে।
রঘুপতি ঘটিত বিষয় সুবিচর্চ্চিত বিপুল সভাস্থল মধ্যে,
উক্ত বিষয় বর মাত্র বিশ্বময় সম্প্রতি কথিত বিশুদ্ধে।
নিরখি নৃপতি সখ ঝটিতি ফণীশ্বর সমভিনন্দি নিজ পার্শ্বে
সমবস্থিত করি, সম্ভ্রম সহ অতি কহিল বিনয় অভিবর্ষে।

( তারকচ্ছন্দঃ )

সুখ ইন্দু সমুত্থিত সম্প্রতি চিত্তে ;
অভিনন্দি নরেন্দ্র মহত্তমমিত্রে ;
গৃহশুদ্ধ তবাঙ্ঘ্রি রজঃ স্থিতি সঙ্গে,
ভুবনান্তর যদ্বিধ গাঙ্গ তরঙ্গে।
কহ শীঘ্র সমস্ত তুষি প্রতি আর্য্যে,
শুভ ভাগ্য বিচিন্তি নরেশ্বর কার্য্যে।
কৃত সন্ধি সমস্ত বিলুপ্ত কি অদ্য ?
সুরসর্ব্ব সমুন্নত কিম্বিধ সদ্যঃ ?
কহ সত্বর আত্ম সুমঙ্গল তত্ত্বে,
কহ সর্ব্ব সুবান্ধব মঙ্গল তথ্যে।
দশকন্ধর কিম্বিধ সংস্থিত হর্ম্ম্যে !
রত দুর্ম্মদ শক্র সমস্ত কিকর্ম্মে ?
কহ বান্ধব সত্বর সর্ব্ব সুতথ্যে,
রহি সর্ব্বত উৎকচিত শ্রবণার্থে।

অমৃত পুঞ্জ সম সুরনর রঞ্জন ফণিকুলপতি বচনান্তে,
অবনমি সৌম্য মিত্র কৌণপ রবি কহিল সমস্ত তদন্তে

দুর্গতি চক্রে হই হত চিত্ত,
অদ্য সমক্ষে উপগত ভৃত্য।

তত্ত্ব যথার্থে কহি পদ পার্শ্বে,
সুস্থির চিত্তে শুন গুণ বর্ষে।
শঙ্কর আজ্ঞা লভি অতি যত্নে,
উক্তিল ইন্দ্র প্রভু-নৃপ রত্নে,
সন্ধি বিভঙ্গে, বিশিখ নিমিত্তে,
উক্তিল সম্যক্ হরষিত চিত্তে।
শীঘ্র তদন্তে গতি করি গর্ব্বে,
অঙ্গদ যোদ্ধা রিপুপুরসর্ব্বে,
সন্ধি নিবৃত্তি প্রবল অনার্য্যে,
উক্তিল সম্যক্ সুবিপুল বীর্য্যে।
তৎপর সর্ব্বে বসি নৃপপার্শ্বে,
কুন্ত নিমিত্তে কহিনু সহর্ষে,
উৎসুক সর্ব্বে বিশিখ নিমিত্তে,
তূর্ণ অকস্মাৎ পড়িনু বিপত্তে।
ইক্ষি সমন্তাৎ ভুবন সমগ্রে
ভৈরব বীর্য্যে অনল উদগ্রে;
ইক্ষিনু চণ্ড প্রলয় দুরন্ত,
বিশ্ব অনন্ত প্রহত নিতান্ত।
ভগ্ন অগৌণে গগণ অনন্ত,
মগ্ন সমুদ্রে অবনি নিতান্ত।
ধ্বংস সুম্যক্ ভুবন অনন্তে
যদ্বিধ উগ্র প্রলয় দুরন্তে
চিন্তি কথঞ্চিৎ নিরখিনু অন্তে,
উদ্ভট রক্ষে প্রবল দুরন্তে,
সংলভি বীর্য্যে তবপদ পার্শ্বে,
দুর্দ্ধর যোদ্ধা স্ববল বিবর্ষে।

আশ্রয় অর্পি স্থির তম চিত্তে,
রক্ষহ সর্ব্বে স্বগুণ মহত্ত্বে,
উৎকট দুঃখে তবপদ ভিন্ন,
শূন্য নরেন্দ্রে শুভগতি অন্য।

অবনিপ বাক্য নিচয় শুনি অবনমি করযুড়ি ফণিপতি মন্ত্রী,
যৌবর আখ্য উরগবর নিগদিল নিন্দি সুধাস্বর তন্ত্রী।

( দ্রুত বিলম্বিত ছন্দঃ )

তব উদগ্র বিপৎ শুনি, সত্বরে,
উদিত দুঃখ মমস্থির অন্তরে।
নিরখি বীর্য্য অধৃষ্য নরেশ্বরে,
কুহক শত্রু বিসর্প্পিল সঙ্গরে।
কহ কি জন্য মহৎ সমরাঙ্গনে,
অমর বর্গ অরক্ষিত এক্ষণে ?
উচিত সৈন্য সহ স্থিতি সঙ্গরে,
সতত রক্ষি সবন্ধু নরেশ্বরে।
অমর সঙ্গ গুণে প্রভু নিশ্চয়ে,
অতি অধৃষ্য মহান্ বুঝ চিন্তিয়ে,
প্রলয় দৃপ্ত মরুৎ যদি আক্রমে,
দ্রুত বিচূর্ণিত বিশ্ব অণুক্রমে।
অবিদিত ধ্রুব বর্ণিত দুর্দ্দশা।
দমিত শীঘ্র হবেস্থির রাক্ষসা।
শুভ নিতান্ত উপস্থিত সজ্জনে,
দমিত শত্রু সুনিশ্চিত এক্ষণে।
ফণিপ-আত্ম সুযত্ন সমর্পণে,
ধ্রুব নিবৃত্তি সমস্ত বিপৎক্ষণে।

পর বিপদ্দমন-প্রতিম ব্রতে,
ফণিপ তুল্য সুদুর্ল্লভ নিশ্চিতে।
প্রশান্ত হই অতি মন্ত্রিবচন শুনি সমধিক অবনত শীর্ষে,
কহিল অবনিপতি বিনম্র চিত অতি বিশুদ্ধ বচন বিবর্ষে।

মন্ত্রি সুবাক্য স্থির শুভ অর্পে,
বিঘ্ন অরণ্যে সুপথ সমর্পে।
সংলভি সম্যক্ যদি সুরসঙ্গে,
সত্য সমর্থ ত্রিভুবন ভঙ্গে।
কিন্তু সুরেন্দ্র প্রভৃতি কি জন্যে,
রুদ্ধ অকস্মাৎ, কহি শুন মৌনে;
উদ্ভট কার্য্যে অনুবল অর্পে,
পূর্ণ সতর্কে সমধিক দর্পে,
কৌণপ সম্রাট্ সুরগতি ভঙ্গে,
উত্থিত শূন্যে দল বল সঙ্গে।
উদ্ভট বিশ্বে প্রবল বিপত্তি,
সম্বল সঙ্গে রিপুপতি শক্তি;
উগ্র সমুদ্রে বড়ব দুরন্ত
মিশ্রিত সম্যক্, বুঝহ নিতান্ত।
উৎকট বীর্য্যে চৌদিশি বেষ্টি,
উদ্ঘাত সম্যক্ বিপদ সমষ্টি।
সর্পপ অদ্য স্বগুণ বিবর্ষে,
রক্ষুন সদ্যঃ প্রণিহত বিশ্বে।
তৎপদ ভিন্ন প্রবল বিপত্তি-
খণ্ডন কার্য্যে শিব হত শক্তি।

অবনিপ বাক্য নিচয় শুনি ফণিপতি চমকি সভাস্থ সমস্তে,
সপদি সুবিস্তৃত করিল আত্ম ফণ বিনিন্দি অন্তক হস্তে।

দবাগ্নি গর্জ্জন নিন্দি নিঃশ্বসন ভস্ম হইল গণি বিশ্ব,
তীক্ষ্ণ বিশিখ সম রসন বিনির্গত লকলক্ ভৈরব দৃশ্য।
জ্বলন্ত উড়ুকুল সদৃশ মহোজ্জ্বল রক্ত অক্ষি কুল দীপ্তে,
মস্তক মণিকুল কিরণ ঊর্দ্ধশিখ ঝলসি গগণ অসমাপ্তে।
প্রলয় সমুত্থিত বিকট শব্দ জিনি অদ্ভুত অভিনব গর্জ্জে,
তর্জ্জিল ফণিপাত রুষ্ট হৃদয় অতি উজ্জ্বলি গৃহ নিজ বীর্য্যে।

বিপদদ্য সমুত্থিত যজ্জন জন্যে,
পরিমর্দ্দিব শীঘ্র অধন্য নগণ্যে।
সুবিচূর্ণিব গর্ব্ব সুসংহরি শক্তি,
দিব দুষ্টমতি প্রতি উগ্র বিপত্তি।
লভি মূর্খ মহদ্বর মৎপদপার্শ্বে,
অতি উৎকট কার্য্য নিযুক্ত সহর্ষে?
অভিসত্য অসজ্জন তুষ্ট সদর্পে,
নিজ বান্ধব সজ্জন কষ্ট সমর্পে।
অনুতপ্ত মমস্থির চিত্ত মুহূর্ত্তে,
বর অর্পি মদোৎকট নির্ঘৃণ ধূর্ত্তে।
পরি মর্দ্দিব সম্প্রতি দুর্দ্দম রক্ষে,
বিপদব্ধিবিশুষ্ক হবেপ্রভুপক্ষে।
হত আত্ম পরাক্রম বহ্নি সধর্ম্মে
অতি অক্ষমদুষ্ট হবে প্রতি কর্ম্মে।
লভি যদ্ধন উদ্ভট দুর্দ্ধর যুদ্ধে,
দিব অদ্য পুনস্তব অন্তর মধ্যে;
তুমি যদ্বিধ ইচ্ছহ সঙ্কর রঙ্গে,
পুন' অর্পি সুহৃজ্জন বিঘ্ন বিভঙ্গে।

বাক্য সহ অমনি কিরণ সমুজ্জ্বল বেষ্টিল ফণিপতি অঙ্গে,
তীব্র রশ্মিময় পরিধি মহোজ্জ্বল যদ্বিধ দিনমণি সঙ্গে।

নিমিষমধ্য পুন' কিরণ চক্রবর পশিল ফণীশ্বর গাত্রে,
দিনান্ত সময় দিবসকর যদ্বিধ বিপুল সলিলনিধি পাত্রে।
সহাস্য আস্য তখন ফণিঈশ্বর সমধিক সুষতন সঙ্গে,
বিস্তৃত করি তনু পরশিল সত্বর কৌণপকুলরবি অঙ্গে।
ঝটিতি কিরণ পুন উজ্জ্বলি গৃহবর পশিল মিত্রবর গাত্রে,
বিজুলিপুঞ্জ জলধর পশি যদ্বিধ লুপ্ত নয়নপলমাত্রে।
শতগুণ উজ্জ্বল হই কর্ব্বুররবি সমধিক অতুলিত হর্ষে,
বন্দি ফণিপপদ সত্বর গতিসহ চলিল নরেশ্বর পার্শ্বে।
যত্র নৃপতিবর নিজদলবলসহ নিমগ্ন দুঃখ অনন্তে,
বিষম তিমিরময় বিকট শব্দযুত উদ্ধত জলধি তটান্তে।
সপদি সমুত্থিত জলস্তম্ভসম কর্ব্বুররবি বৃহদঙ্গে,
যদ্বিধ অবনি বিদীর্ণি গর্ভগত বাষ্প উদিত বলসঙ্গে।
ত্রিভুবন উজ্জ্বলি অনুপম সুকিরণ নির্গত হইল সুঅঙ্গে,
বিগত সমস্ত বিপদময় বিঘটন তিমির সদৃশ নিশিভঙ্গে;
প্রবৃত্তি অনিলসহ শান্ত হইল পুন' গত ঘন গগণ বৃহন্তে,
পুলক পূর্ণ পুন' অখিল জগজ্জন ভুলিল সমস্ত মুহূর্ত্তে,
সম্ভ্রম সহ অতি বেষ্টি নৃপতি কৃতকার্য্য মিত্র অনবদ্যে,
বিজয় শব্দসহ উপগত সত্বর সুদৃঢ় দুর্গবর মধ্যে।
হৃষ্টহৃদয় হই সমুপবিষ্টসব করযুড়ি সমধিক যত্নে,
সবিনয় তখন কহিল মনুজেশ্বর নিরখি মিত্র মুখ রত্নে।

সর্ব্ব সুফল লভিনু আজ, আশ্রয় তুমি অবনিরাজ,
মূল্য রহিত অতুল কাজ, সিদ্ধ হইল ত্রক্ষণে;
সার্থক মম গণি পরাণ, সংলভি অতি হৃদয়বান,
বন্ধু রতন সুমতি মান, দক্ষ বিপদ ভঞ্জনে।
সজ্জন গণ সদয়তায়, মজ্জিত জন তরণি পায়,
তদ্বিধ তব সুকরুণায়, মঙ্গল লভি নিশ্চয়ে,

দুঃখ রজনি হইল শেষ্, অদ্য লভিনু সুখ অশেষ্,
শত্রু নগর গণি সুদেশ্ মিত্র রতন আশ্রয়ে।
ধন্য হইল ধরণি ধাম্, সম্প্রতি ধরি তব সুনাম্,
বিশ্ব শিরসি তুমি ললাম্, শঙ্কর শশি তুল্য হে,
দুর্ল্লভ অতি তব সমান্ সত্য নিরত সুমতি মান্,
ধন্য পুরুষ সুকৃতি বান্ ধর্ম্ম নিরত চিত্ত যে।

রঘুপতি বাক্য সমাপ্তির পূর্ব্বেতে কহিল মিত্র নত চক্ষে,
স্বতই শিষ্ট জন লজ্জিত হয় শুনি আত্ম বিকথন বাক্যে।

সর্ব্ব বিপত্তি প্রভুপদ পুণ্যে,
মর্দ্দিত সম্যক্ ভবশুভ জন্যে।
শক্তি কি ভৃত্যে সুকঠিন কার্য্যে,
সংলভি সম্যক্ শুভ নিজ শৌর্য্যে।
মন্দর শৈলে কিশকতি কার্য্যে?
বর্জ্জি সুরেন্দ্রে, অমৃত উপার্জ্জে।
প্রাপ্ত হিতার্থে মমশুভ ভাগ্যে
কান্ত পদাব্জে মুকুতি সুযোগ্যে;
বিশ্ব বিনষ্টে শমন মুখাগ্রে,
মঙ্গল লব্ধ প্রভুপদ অগ্রে।
অদ্য সুসম্যক্ শুভ, গণি চিত্তে,
উত্থিত আর্য্য স্বশুভ নিমিত্তে;
ধ্বংস সুসম্যক্ কুহকি কুলেন্দ্র
শক্তি অতুল্যা, বুঝিনু নরেন্দ্র।
ইঙ্গিত কার্য্যে সময় সুযোগ্যে
ইক্ষি নিতান্ত প্রভু শুভ ভাগ্যে
দৈব সুশক্তি প্রহত নিতান্ত,
রাক্ষস পক্ষে, কহিল অনন্ত।

সত্বর কান্ত স্বগুণ গরীষ্টে ;
নির্দ্দিশ পূর্ব্ব- প্রকথিত শিষ্টে,
রাক্ষস দুর্গে বিশিখ নিমিত্তে,
বর্জ্জি বিলম্বে স্থির তম চিত্তে ।

অনুমতি মত উঠি অনুচর জনৈক গতহই অবনত চক্ষে,
পবন তনয় সহ হইল উপস্থিত নৃপকুল সূর্য্য সমক্ষে ।
কপিল বর্ণ তনু সুদৃঢ় অনিলসুত সুস্থির দৃষ্টি বিসর্পে,
বিনম্র অতিশয় ধর্ম্ম পূর্ণ মতি সহৃদয় ভক্তি সমর্পে ।
প্রণমি নৃপতিপদ রহিল অনিলসুত করযুড়ি অবনত শীর্ষে,
সবিনয় কহিল নৃপতি পতি রঘুমণি মধু জিনি বচন বিবর্ষে

মিত্ররতন সুকরুণায়, অদ্য তরিণু বিষম দায়,
সর্ব্ববিষয় মমসহায়, বান্ধববর নিশ্চয়ে ;
সংলভিবল অযুত বার, মৃত্যু রহিত গণি সবার,
বন্ধু রতন গুণ অপার, ধন্য হইনু আশ্রয়ে ।
সম্প্রতি শুন কহি বিশেষ, সর্ব্বসুমতিমত নিদেশ,
শীঘ্র করহ তুমি নিবেশ, শত্রুসদন দুর্গমে ;
সত্বর অতি সুমতিমান, দুর্জ্জয় রিপু বধ বিধান,
তুল্ল ভশর করহ দান, আত্ম অতুল বিক্রমে ।
শঙ্কট বহু হইনু পার, অদ্ভুত তব গুণ অপার,
অদ্য লহ সু বিষমভার, সর্ব্ব বিপদ ভঞ্জনে ;
রক্ষহ হই সদয়চিত্ত, সত্বরচল শর নিমিত্ত,
দুঃখনিচয় করনিবৃত্ত, আত্ম সুগুণ বর্ষণে ।
যোগ্য সময় মিলিল আজ, সংপরিহরি অপরকাজ,
পূর্ণকরহ নিমিষ মাঝ, উক্ত বিষয় দুর্দ্ধরে ;
সম্প্রতি মম তুমি সহায়, শূন্যঅপর বিধ উপায়,
শক্তিরহিত হয় সবায়, উক্ত বিষয় উদ্ধরে ।

রঘুপতি মধুময়বাক্যনিচয় শুনি করযুড়ি বিনয় সমগ্রে,
কহিল অনিলসুত খগকুলপতিসম মুররিপুসম নৃপ অগ্রে

( পঞ্চ চামর চ্ছন্দঃ )

অতুল্য সৌখ্য এক্ষণে, অতুল্য শান্তি কিঙ্করে,
সুধাব্ধিতুল্য সৎকথা, শুনি স্থিরাত্ম অন্তরে;
মহেন্দ্র তুল্য সর্ব্বথা, মহত্ব লব্ধ নিশ্চয়ে,
সুধন্য হৈনু এক্ষণে, নৃপেন্দ্র অঙ্ঘ্রি আশ্রয়ে।
অভীপ্সু চিত্ত সর্ব্বদা, নরেন্দ্র কার্য্য উদ্ধরে,
অপেক্ষি মাত্র এক্ষণে, নৃপোক্তি সুস্থঅন্তরে।
দিনেন্দ্র ইন্দু সর্ব্বদা- ভ্রমন্ত কান্ত কৌশলে,
নৃপেন্দ্র কার্য্য বর্জ্জিয়ে, কি কার্য্য বিশ্ব মণ্ডলে?
অবশ্য শত্রু সম্মনে প্রসর্পি আত্ম শক্তিতে,
প্রলুণ্ঠিব প্রভু-দ্বিষৎ- নিকৃন্তি-কুন্ত ইঙ্গিতে।
নৃপেন্দ্র উক্তি সম্বলে, সুযোগ্য ভৃত্য এক্ষণে,
বিমর্দ্দিতৎ কৃতান্তকে কৃতান্ত দণ্ড কর্ষণে।
সমগ্র বিশ্ব যদ্যপি দ্বিষৎ সদৃক্ষ সঞ্চরে,
কি সাধ্য রক্ষিবে প্রভো, তবপ্রসিদ্ধ কিঙ্করে।
জগৎ বিকম্পি যৎক্ষণে, পবিপ্রগর্জ্জি সঞ্চরে,
নিরুদ্ধ কি প্রণর্ত্তিত- প্রচণ্ড অম্বুদ-স্তরে?

পবন তনয় বচনান্তর করযুড়ি ঋক্ষ অধিপ নত শীর্ষে,
প্রহৃষ্ট চিত হই বিজ্ঞ সদৃশ অতি কহিল অমৃত অভিবর্ষে

সুরসুখ যদ্বিধ শান্তি নিমিত্তে,
পরম সুখোদ্ভব তদ্বিধ চিত্তে।
তবগুণ অদ্ভুত মঙ্গল অর্পে,
নিহত পুনশ্চ সমুত্থিত দর্পে।

যমসম উৎকট শত্রু মুখাগ্রে,
তুমি পরিরক্ষিছ বীর্য্য উদগ্রে।
কর গতি সম্প্রতি বাঞ্ছিত কার্য্যে,
শর লভি সংবধ শত্রু অনার্য্যে।
করহ সুকীর্ত্তি অতুল্য সুসত্ত্বে,
রবি জিনি দীপ্তহ আত্ম মহত্ত্বে।
বহুতর দুঃখিত রাক্ষস রাজ্যে,
সফলগণিশ্রম অদ্য সুকার্য্যে;
যদি শর সম্প্রতি লব্ধ সমক্ষে,
বিদলি সুনিশ্চিত রাক্ষস মুখ্যে।
সলিলবিবর্জ্জিত মৎস্যনিকৃষ্টে,
বলহ কতক্ষণ চিত্ত সুতিষ্টে?
স্ববল সুসম্বল লই অবিলম্বে,
করহ ভয়াপ্লুত শত্রু কদম্বে।
করিনতি সর্ব্বঅমর্ত্ত্য সমক্ষে,
হউন তবাশ্রয় হর্ষিত বক্ষে;
করুন সুরক্ষণ শত্রু সমক্ষে,
জলনিধি যদ্বিধ রত্ন সুরক্ষে।

পরম হৃষ্টচিত পবনতনয় শুনি ঋক্ষ অধীশ্বর বাক্যে,
প্রণমি মান্যজন গমন সমুদ্যত হইল সমুন্নত বক্ষে।
তখন মিত্রবর কৌণপকুলরবি পরশিল পবন সুপুত্রে,
ঝটিতি পশিল তনু ফণিপতি-দত্তসুবস্তু উজলি অতিমাত্রে
শতগুণ উজ্জ্বল হইল অনিল সুত নিন্দি দিবসকর আস্যে;
প্রণমি মিত্রপদ চলিল তদন্তর, বদন ফুল্লমৃদু হাস্যে।
ধন্য ধন্য কহি সন্ত্যজি সবজন সদন পুলক যুত অঙ্গে,
শিবির বহির্গত হইল হর্ষসহ অনিল তনয়বর সঙ্গে।

ক্রমশ উগ্ররব সৈন্য শিবির সব পরিহরি উন্নত বক্ষে,
ক্ষেত্র অতিক্রমি মৃদুলশষ্পময় চলিল শক্রপুর লক্ষ্যে।
সপদি পবনসুত হইল চমৎকৃত সমিক্ষি সচকিতচিত্তে,
বর্ত্ম রুদ্ধকরি সুস্থিত অনুপম নদবর বিপুল বৃহত্ত্বে।
অনন্ত বিস্তৃতি দৈর্ঘ্য অনন্ত অলঙ্ঘ্য অমরনর যক্ষে,
শত শত অবনি নিমজ্জিত হয় গণি সুবিপুল নদবর বক্ষে।
উচ্চ নিম্ন কত অবনি বিটপিময় সজ্জিত তদুভয় পার্শ্বে;
বনজ জন্তুকত সলিল পিবই, কত জলজ পশই বন হর্ষে।
শশিকর মিশ্রিত তরঙ্গচয় রচি চক্র অমর ধনু নিন্দে,
বিম্বিত উড়ুমণি মাল্য উরসিধরি চলিত সতত মৃদুমন্দে।
সুললিত তরিকুল বিপুলপক্ষতুলি চলিত অনিলগতি সঙ্গে,
চলিত বাষ্পতরি বাষ্প উগরি বহু, বংশিসুরব করি রঙ্গে।
তরঙ্গ অভিহত তরণি মগ্নকত জনগণ চীৎকৃতি সঙ্গে,
বিকট জন্তুকত উত্থিত অবিরত উদ্ধত তুঙ্গ তরঙ্গে।
চিন্তিল তখন অনিল সুত নিশ্চিত রিপুকৃত কুহক নিতান্ত,
উদ্যমি অতিশয় করিল আত্ম তনু সুদৃঢ় বিপুল বল বন্ত।
সন্তরি তরিব সলিল, গণি অনিলজ সমধিক নির্ভয় চিত্তে;
ঝম্প সমর্পি হইল নিপতিত তথি রঘুপতি কার্য্য নিমিত্তে।
সপদি অনিল সুত হই অতি বিস্মিত উপগত অসিক্ত গাত্রে,
নদপরিবর্ত্তি রতন মণি মণ্ডিত অনুপম মন্দির মাত্রে।
ফুল্ল কুসুম ময় উপবন-বেষ্টিত মন্দির বর চিত রঞ্জে,
উড়ুদল বলয়িত পূর্ণ রজনিকর নির্ম্মল তনু পরি গঞ্জে।
ধন পতি নির্ম্মিত শিব মন্দির জিনি সুন্দর সুরচিত মুগ্ধে,
অনুপম বিষ্ণু সদন সম সুললিত, জগজন হৃদয় বিলুব্ধে।
চমকি অনিল সুত মন্দির মধ্য সমিক্ষিল বিস্মিত দৃষ্টে,
অমর যুবতি জিনি সুন্দর সুযুবতি মন্দির উজলি সুতিষ্টে।

অর্দ্ধ নিম্নতল সর্পতনু সদৃশ লক্‌লক্‌ বিলুলিত নিম্নে,
উর্দ্ধ অর্দ্ধ পুন' ললিত যুবতি সম, হৃদয় মুগ্ধ কর বর্ণে।
মৃদুকিসলয় সম মৃদুল চতুর্ভুজ অর্দ্ধ সমুত্থিত যত্নে,
সুস্থির দৃষ্টি কিরণ ময় অতিশয় বিনিন্দি সুললিত রত্নে।
শীর্ষ উপরি মণি মুকুট রশ্মি কুল অর্দ্ধচন্দ্র সমদীপ্তে,
ঝলমলি তনুকর ঝলসই দশদিশি চমকিত করি সবচিত্তে।
উড়ুকুল বিখচিত নির্ম্মল অম্বর সম অম্বর কটি রঙ্গে,
মণিময় কিঙ্কিণি রুণু ঝুনু ঝঞ্চনি মধুকর ঝঙ্কৃতি গঞ্জে।
অনুপম ফণিমণি মাল্য উরসি জিনি ফুলময় মৃদুল তরঙ্গে,
মণিময় কঙ্কন মণিবন্ধ উপরি ফুলসম পল্লব সঙ্গে।
শশিকর সদৃশ বসন পরিমণ্ডিত কুমুদ সদৃশ কুচ যুগ্মে,
মণিময় কুণ্ডল ঝলমলি সমধিক সজ্জিত কর্ণ সুযোগ্যে।
স্তম্ভিত হই পবনাত্মজ সুস্থিত, বচন রহিত নিজ আস্যে,
তখন হস্ত তুলি অভয় অর্পি বহু, কহিল যুবতি মৃদু হাস্যে।

( তোটক ছন্দঃ )

কর শীঘ্র বিবর্জ্জিত চিত্ত ভয়ে,
শুন বাক্য শুভঙ্কর শান্ত হ'য়ে ;
তব ইষ্ট নিমিত্ত উপস্থিত হে;
নয় কৈতব শংসয় সন্ত্যজহে।
ছিল সর্পপ বাঞ্ছিত আত্মচিতে,
তব কার্য্য সুসম্বল অদ্যদিতে।
উপযুক্ত বিচিন্তি অধন্য জনে,
কহিলেন্ তব সন্নিধি সঞ্চরণে।
কহিলেন্ পুন' অঙ্গুরি শীঘ্রদিতে,
তব আত্মকরে অতি গুপ্ত মতে,

লই সত্বর অঙ্গুরি আত্মসনে,
কর ইঙ্গিত কার্য্য সুশান্ত মনে।
বাক্যনিচয় শুনি হৃষ্টচিত্ত হই পুলকিত সুনধর অঙ্গে,
করযুড়ি অবনমি কহিল অনিলসুত সুমধুর বাক্য তরঙ্গে।

সুতৃপ্ত ভৃত্য অন্তরে, সদুক্তি জন্য ত্রক্ষণে।
সুসক্ত চিত্ত সর্ব্বথা, সমস্ত কার্য্য অর্জ্জনে।
সুধন্য পন্নগেশ্বর স্বকীর্ত্তি পুঞ্জ উদ্ভবে,
অতুল্য পুণ্য সঞ্চিলা সমর্থি অদ্য বান্ধবে।
তবাঙ্গুরি-প্রতিষ্ঠিত- প্রসিদ্ধ যৎপ্রকর্ষতা,
সমস্ত শীঘ্র নির্ণয়ে অধন্য ইচ্ছু সর্ব্বথা।
মম প্রগল্ভতা ক্ষমা করি প্রবর্ণি এক্ষণে,
কহ স্বঅঙ্গুরি প্রভা, সুরম্য বাক্য বর্ষণে।
সুযোগ্য ভৃত্য যন্মতে প্রদত্ত বস্তু সঞ্চরে,
সুযুক্তি সম্বদ ত্বরা স্বউদ্যমে স্থিরান্তরে।

মধুময় বাক্য নিচয় শুনি উজ্জ্বল যৌবনময় ফণিকান্তা,
কহিল মধুর তর বাক্য লহরি, জিনি অমৃত লহরি অতিশান্তা।

তববাক্য মহৎ শুনি হৃষ্টমনে,
কহি শীঘ্র সমস্ত বিশিষ্ট গুণে।
মম সুন্দর অঙ্গুরি বর্ণ্যনহে,
রতনান্বিত অম্বুধি-লভ্য নহে।
ধর যদ্যপি অঙ্গুরি অঙ্গুলিতে,
নিজ বাঞ্ছিত মূর্ত্তি সুলব্ধ ইথে।
পশ সম্প্রতি রাক্ষস দুর্গপুরে,
রিপুবংশ গুরু-প্রতি মূর্ত্তি ধ'রে।
তুমি তৎসম মূর্ত্তি সুসংগ্রহণে,
লভিবে স্থির অস্ত্র অমূল্য ধনে।

লভি কুম্ভক কিন্তু বিপদ্ঘটিবে,
তব আত্ম সুমূর্ত্তি পুনর্লভিবে।
শিব শক্তি সমন্বিত তুচ্ছ নহে,
ছলছদ্ম কি কুন্ত সমক্ষ রহে?
পড়িবে প্রিয় যদ্যপি মন্দফলে,
লভিবে স্থির অদ্ভুত বীর্য্য বলে;
শত লক্ষ মৃগেন্দ্র সদৃক্ষ হবে,
অবরুদ্ধ সুনিশ্চিত নাস্তি রবে।
পুর নির্গত যদ্যপি মর্দ্দি সবে,
তব মূর্ত্তি অবশ্য অদৃশ্য হবে।
নিজ বাঞ্ছিত সংলভি হর্ষ সনে,
হই গুপ্ত সুসঞ্চর তৃপ্ত মনে।
কর স্বস্থ চিতে স্থির কার্য্য বরে,
গুরু কর্ম্ম সমর্পিত অদ্য করে।
যদি অঙ্গুরি-বিচ্যুত-হস্ত হবে,
তব আত্ম বিপত্তি অবশ্য তবে।

অগ্রসরি তখন সুমতি যোদ্ধৃপতি সমধিক অবনত শীর্ষে,
কহিল বচন চয় সরল চিত্ত হই অমল অমৃত অভি বর্ষে।

তৃষার্ত্ত চিত্ত এক্ষণে সুতৃপ্ত বাক্য বর্ষণে,
অনন্ত শান্তি অন্তরে, অধন্য লব্ধ এক্ষণে।
কি অন্য পন্নগেশ্বরে প্রশংসি কীর্ত্তি বর্ণনে,
নইক্ষি তৎসমস্থির প্রবুদ্ধ শিষ্ট সজ্জনে।
বিপন্ন বন্ধু রক্ষণে, উদগ্র শত্রু নির্জ্জয়ে,
ফণীন্দ্র অদ্য সঞ্চিলা অতুল্য পুণ্য সঞ্চয়ে।
সুধাংশু নিন্দি সর্ব্বদা কি কৃষ্ণ শুক্ল শর্ব্বরী,
অবশ্য বৃদ্ধি সংযুতা ফণীন্দ্র সৌখ্য বল্লরী।

সশঙ্ক কিন্তু অন্তরে অধন্য বাক্য রক্ষণে.
অভীপ্সু চিত্ত সর্ব্বদা, অধর্ম্ম ছদ্ম বর্জ্জনে।
স্ববিক্রমে প্রসর্পিয়ে দ্বিষৎ গৃহে স্থিরান্তরে,
(নৃপেন্দ্র অদ্য উক্তিলেন) স্বকার্য্য সদ্য উদ্ধরে।
বিশিষ্ট বিশ্রুত স্বয়ং নৃপেন্দ্র সচ্চরিত্রতা,
ঘৃণার্হ ছদ্ম কৈতবে বিরক্ত কান্ত সর্ব্বথা।
সমর্প উক্তি সত্বরে প্রসর্পি দুর্গ দুর্গমে,
বিলুণ্ঠি শীঘ্র এক্ষণে সুকুন্ত আত্ম বিক্রমে।

বিস্মিত যুবতি অনিলসুত সঙ্গত বচন নিচয় শুনি কর্ণে,
অবনত হই অতি কহিল হস্ত যুড়ি সমধিক সুমৃদুল বর্ণে।

তুমি সক্ষম কুন্ত সুসংগ্রহণে,
পশি শত্রু পুরান্তর আত্ম গুণে;
লহকিন্তু তবু প্রিয় রত্ন সনে,
নহিকল্মষ দৈব সুদত্ত ধনে।
শর নির্ণয় দুষ্কর কার্য্য হবে,
অতি অশ্রুত মর্ত্ত্য অমর্ত্ত্য সবে;
যদি রক্ষহ অঙ্গুরি আত্মসনে,
লভিবেস্থির কুন্তক শান্ত মনে।

বিবিধ চিন্তি পবনাত্মজ সবিনয় অঞ্জলি রচিলনতাঙ্গে,
অর্পিল তখন যুবতি মণি-অঙ্গুরি ফুলসম জলধি তরঙ্গে।
রশ্মিপূর্ণ অতি অঙ্গুরি-বর জিনি দিন কর পরিধি মহত্বে,
জ্বলিত বহ্নি জিনি দীপ্ত কিরণ, জিনি ফণীন্দ্র মণিবরসত্বে।
লইল যত্ন সহ সুরত্ন-অঙ্গুরি পবন তনয় বলবন্ত,
সপদি অমনি পুন' নিরখি পূর্ব্বমত বিস্মিত হইল নিতান্ত।
অদৃশ্য তখন যুবতি সহ মন্দির অপগত কুহক তরঙ্গ,
ক্ষেত্র নিকর পুন' মৃদুল শষ্প ময় দর্শিল সুবিপুল অঙ্গ।

চলিল তখন অনিলাত্মজ সত্বর পরিক্রমণ করি গর্ব্বে,
নগর নিকট হই পরিল স্বঅঙ্গুরি দৃঢ়তম অঙ্গুলি পর্ব্বে।
সপদি অমনি নিজ অবয়ব পরিহরি ধরিল বস্তু গুণ জন্যে,
কর্ব্বুর কুল গুরু-মূর্ত্তি অনিল সুত অতিশয় কান্তি অভিন্নে।
অংস বিলম্বিত বিপুল চিকুর কুল, চন্দন চর্চ্চিত অঙ্গে,
কটিপরিবেষ্টিত পট্ট বসন বর রঞ্জিত রক্তিম রঙ্গে।
তরুণ অরুণ জিনি উজ্জ্বল তনুবর তপন্কিরণ অভিসর্পে,
ত্রিপুণ্ড্র দীপ্ত অলিক বর, রক্তিম নয়ন বিশ্বভয় অর্পে।
সতর্ক হই অতি নিরখি চতুর্দ্দিশি মৃদুল পরিক্রমি যত্নে,
পশিল তখন অনিলাত্মজ দশমুখ অন্তর্ভবন সুরত্নে।
চমকিত হই পবনাত্মজ নিরখিল অতিশয় দৃঢ় তম বীর্য্যে;
পুর পরিরক্ষই যুবতি সৈন্যগণ সুস্থির হই অতি ধৈর্য্যে।
সজ্জিত সশস্ত্র সতত সুবিক্রম দর্শই সমধিক গর্ব্বে।
নয়ন খড়্গ অসি ঘূর্ণিত যুগপৎ, ভ্রমিত ইতস্তত সর্ব্বে।
স্ফুরিত কিরণ যুত অযুত সূর্য্য জিনি মুকুট রশ্মি অভি সর্পে,
দবাগ্নি জিনি অতি উগ্র সৈন্য গণ কৃতান্ত ভয় সুসমর্পে।
তরুণ জলদ সম মরকত কঞ্চুক পরিহিত সুবিপুল অঙ্গে,
বিদ্যুৎ সম কটিবন্ধ মহোজ্জ্বল, মণিকুল ঝলকিত রঙ্গে।
কার্ম্মুখ বিশিখ ফলক অসি পট্টিশ বিবিধ অস্ত্রকুল অঙ্গে,
অস্ত্রভবন সম ভৈরব দর্শন, ভাস্বর কিরণ তরঙ্গে।
কুল গুরু নিরখি বিনতি করি সত্বর বর্জ্জিল পথ নত শীর্ষে,
তখন অনিল সুত বিপুল পুরান্তর পশিল নিরতিশয় হর্ষে
চমকিত বিস্মিত হই অনিলাত্মজ নিরখিল বিস্তৃত নেত্রে,
ত্রিতল চতুস্তল হর্ম্ম্য পংক্তি বহু সজ্জিত সুললিত চিত্রে।
ভাস্বর মণিময় কনক সদনগণ ভাস্কর তনু পরি গঞ্জে,
বিনিন্দি সুরপতি রত্নমঞ্চবর, বিনিন্দি বিধু চিত রঞ্জে:

স্ফটিক বিনির্ম্মিত সুন্দর সিঁড়ি যত খচিত রত্ন মণি অঙ্গে,
গাঙ্গ তরঙ্গ সদৃশ অভিভঙ্গিত, সজ্জিত ফুলতরু সঙ্গে।
বহু বিধ মঞ্জুল কুঞ্জহৃদয়-হর সজ্জিত সম্মুখ অংশে,
চন্দ্র সূর্য্যযুত বিবিধ চিহ্ন কত সৌধশিখর অবতংসে।
বিস্মিত চমকিত সচকিত চিত পবনাত্মজ চলিত সুমন্দে,
তখন পুরযুবতি জনৈক নিরখিল গুরুবর মুখঅরবিন্দে।
দ্রুতগতি উপগত হই অভি বন্দিল গুরুবর পদযুগ পার্শ্বে,
চলিল তদন্তর গুরুসহ সত্বর ময়-দুহিতৃ নিকট হর্ষে।
বহুবিধ অদ্ভুত নিরখি বিবিধ শুনি ভবন বিহগরব রম্যে,
ক্রমশ উপস্থিত অমর সদন সম সুললিত রত্ন সুহর্ম্ম্যে।
মণিময় শয়ন উপরি কর্ব্বুর মণি অৰ্দ্ধশয়িত হই তিষ্ঠে,
ব্যজন নিরত বহু যুবতি ললিত তনু সজ্জিত বস্ত্র বিশিষ্টে।
রত্ন বিনির্ম্মিত খট্ট কিরণ মিশি কনক সুকুট্টিম সঙ্গে,
শশিসহ শশিমণি মিশ্রনজিনি, অতি উজ্জ্বল কিরণ-তরঙ্গে।
ফুলপরিমললই মৃদুল অনিল দল নিরত সতত নিজ কর্ম্মে,
নন্দন গন্ধ নিন্দি অতি সুন্দর গন্ধপূর্ণ মণি হর্ম্ম্যে।
বর্ণিত গৃহগত যুবতি-শীর্ষ-মণি তবু অতি নিমগ্ন দুঃখে,
সুস্থ দৃষ্টি, উর উপরি হস্তযুগ, পূর্ণ বিবর্জ্জিত বাক্যে।
দগ্ধ হৃদয় জন কভু কি সুখিত চিত সমুদয় বাহ্যিক বিত্তে?
নিরখি সুনির্ম্মল চন্দ্র উদয় কভু নলিন সুখিত হয়চিত্তে?
মৃদুল নধর তনু কিরণ চতুর্দ্দিশি ধবলিত করি গৃহ রঞ্জে,
দুগ্ধ উদধি পরিমগ্ন রজনি কর-মঞ্জুল তনুবর গঞ্জে।
আত্ম সুবিস্মৃত, মাত্র ভর্ত্তৃপদ মঙ্গল জন্য, বিচিন্তি,
প্রার্থই কর যুড়ি ধর্ম্ম নিকট সুধু ভর্ত্তৃ সুমঙ্গল শান্তি।
সজল কমল সম সাশ্রু নয়ন যুগ হৃদয় দুঃখ অভি সর্পে,
অমল সরলতম মৃদুল সুতনুবর সুরনর ভক্তি সমর্পে।

স্থৈর্য্য ধৈর্য্যময় অনুপম অবয়ব নিরখি পবন নত শীর্ষে,
বিস্মিত হই অতি, চলিত অর্চ্চিপদ সমধিক ভক্তি বিবর্ষে।
সপদি তখন সুবিনিরখি উপস্থিত গুরুবর পূর্ণ মহত্ত্বে,
ঝটিতি পরিত্যজি শয়ন সমুত্থিত হইল সরল তম চিত্তে।
করযুড়ি অবনমি বন্দি চরণ যুগ সুস্থিত করি গৃহ রম্যে,
কহিল বচন চয়, যুবতি শীর্ষ মণি কর্ব্বুরকুল গুরু সৌম্যে।

( কমলচ্ছন্দঃ )

কিগণি সদয়ান্তরে গৃহগত অনুগ্রহে ?
অনুমতি সমর্পণে বিমল কর বিগ্রহে।
নিমগন বিপজ্জলে সকল জন এক্ষণে,
তবপদ সনিক্ষণে ভুলিনু, তবুযন্ত্রনে।
হত কলুষ সর্ব্বথা তব চরণ দর্শনে,
কহ সদয় অন্তরে বিবরি সব এক্ষণে।
অতুল রবি সর্ব্বদা তুমি হৃদয় অম্বরে,
বিপদ তিমিরান্বিতা হইনু তবু অন্তরে !!
বিষম তম শঙ্কটে সহি অসহ লাঞ্ছনা,
সহিব কত সর্ব্বদা মরণ জিনি যন্ত্রনা।
কত দিন বিলুণ্ঠিবে অসু মম হৃদন্তরে ?
ক্ষততনু বিহঙ্গমী অনলময়-পিঞ্জরে !

নিরব হইল অতি দীর্ঘ বিনিঃশ্বসি কর্ব্বুর কুলপতি রাজ্ঞী,
সুস্থির হই অতি কহিল অনিল সুত, অতুলিত সুচতুর বাগ্মী।

অনন্ত দুঃখ এক্ষণে যথার্থ কৌণপেশ্বরি,
অশান্তি অম্বুদান্বিতা সুখেন্দু দীপ্ত শর্ব্বরী।
অদৃষ্ট চক্র বর্ত্তনে সুপদ্বিপৎ সমুদ্ভবে,
অবশ্য ভাব্য খণ্ডনে কি আত্ম শক্তি সম্ভবে ?

স্থবিজ্ঞ তুল্য সর্ব্বথা স্ববুদ্ধি সম্প্রসর্পণে,
অনিত্য সর্ব্ব চিন্তিয়ে মুহূর্ত্ত বর্জ্জ চিন্তনে।
সুযোগ্য কার্য্য এক্ষণে কর প্রশান্ত অন্তরে,
অসাধ্য কার্য্য তৎপরে প্রপূর্ণিব স্থিরান্তরে।
মমাত্ম তুল্য সর্ব্বথা স্থরক্ষি রাক্ষসেশ্বরে,
বিবর্জ্জ সর্ব্ব সংশয়ে মহৎ প্রফুল্ল অন্তরে।
উপস্থিত স্বউদ্যমে তবাত্ম হর্ম্ম্যনির্জ্জনে,
শুন প্রশান্ত অন্তরে, সমস্ত বর্ণি এক্ষণে।
অবশ্য বিশ্রুতস্বয়ং, দশাস্য অদ্য উৎকটে
প্রবৃত্ত শক্র নির্জ্জয়ে, সমর্থি বন্ধু উদ্ভটে।
পদর্পি সদ্য আশ্রমে সমুক্তবান্ সতর্কিতে,
স্বমৃত্যু যুক্ত কুন্তকে সুশীঘ্র অদ্য অর্চ্চিতে।
স্বয়ং অদম্য সর্ব্বথা দশাস্য আত্ম বিক্রমে,
পুনশ্চ যদ্যপি ক্রিয়া প্রপূর্ণ বর্ণিত ক্রমে,
কি সাধ্য তুচ্ছ বিদ্বিষে সমিক্ষিবে স্থিরান্তরে,
মহোন্নতি স্থিত স্ফুরৎ- স্থবীর্য্য রাক্ষসেশ্বরে।
বিলম্ব বর্জ্জি এক্ষণে প্রাদর্শ কুম্ভ সত্বরে,
সমর্চ্চি, শীঘ্র তৎপরে সমর্থি কর্ব্বুরেশ্বরে।
স্বচিহ্ন জন্য মৎ সনে সমর্পিলাত্ম অঙ্গুরী,
সমিক্ষ স্থস্থ অন্তরে ক্ষণৈক কৌণপেশ্বরি
ঝটিত পবনস্থত পরিদর্শিল নিজ অঙ্গুরি কিরণ তরঙ্গী।
দৈব মুগ্ধ হই তখন সমিক্ষিল ভর্তৃ চিহ্নসম রাজ্ঞী।
মুহূর্ত্ত নিরখি সুস্থহই অতিশয় করযুড়ি অবনত শীর্ষে,
কহিল তখন নমি যুবতি শীর্ষমণি বচন অমৃত অভিবর্ষে।
পবন অনুসঙ্গিনী- তরি সদৃশ অব্ধিতে,
তব চরণ আশ্রয়ে চলি সতত নিশ্চিতে।

তব সদৃশ অন্যকে মমকুল-সুরক্ষণে ?
যতন করি রক্ষহে সদয় হই এক্ষণে।
শশি-শিখর যদ্বিধ স্থিররূপনরেশ্বরে,
সতত পরি রক্ষহে শিব সম হৃদীশ্বরে ;
প্রখর রবি সংস্রবে তৃষিত খগ সত্বরে
লভিল জল এক্ষণে, ভ্রমি ভুবন দুস্তরে।
চল ঝটিতি অর্চ্চহে বিশিখ সদয়ান্তরে,
বিপদনল উৎকটে দমন কর সত্বরে।
তুমি বিনুস্তকুম্ভকে সঁপিব কি সদাশ্রয়ে ?
বিমল জল সুন্দরে বিধি কমল অর্পয়ে।
সরল বাক্য শুনি অনিল তনয় হই দুঃখিত বস্তুত পক্ষে,
বাহুক হর্ষ দর্শি করযুগ যুড়ি কহিল অমৃত ময় বাক্যে।
সমিক্ষি রাজ্ঞি এক্ষণে তবাত্মশুদ্ধ অন্তরে।
মম প্রবৃত্তি সর্ব্বথা সমস্ত কার্য্য উদ্ধরে।
মহীন্দ্র রাক্ষসেশ্বরে তবাত্ম ভক্তি বিশ্রুতা,
স্বভর্ত্তৃ রক্ষোণোদ্যমে অশঙ্কচিত্ত সর্ব্বথা।
অতুল্য আত্ম সদ্গুণে সুরক্ষিলাস্থিরান্তরে,
অশান্তি পূর্ণ অব্ধিতে বিপন্ন রাক্ষসেশ্বরে।
অতুল্য রাজ্ঞি সুস্থিরা প্রশুদ্ধ সদ্গুণান্বিতা,
সমগ্র বিশ্ব উজ্জ্বলি প্রদর্শ আত্ম শিষ্টতা।
সুশীঘ্র কুম্ভ অর্চ্চনে প্রসর্প সুস্থ অন্তরে,
মমাদ্য ইষ্ট হৃদ্যতা রথীন্দ্র রাক্ষসেশ্বরে।
সমর্চ্চি উক্ত কুম্ভকে নিতান্ত শান্ত অন্তরে,
সমস্ত দুঃখ সর্ব্বথা বিমর্দ্দি অদ্য সত্বরে।
অনুপমহিত কর-বাক্যনিরত উভ সমধিক সুস্থির চিত্তে,
সপদি তখন পুর উজলিল ঝলকিল অতুলিত কিরণ নিমিত্তে

রক্তিম বর্ণ হইল দিনকর-কর অতিশয় অতুলমহত্ত্বে,
রক্তিম শতদল-পক্ষ্মস্থবিস্তৃত পরিগণি পুর সুবৃহত্ত্বে।
ভবন-সমভিনবকান্তি নিরখি অতি বিস্মিত অন্তর সঙ্গে,
মণিময় পিঞ্জর রঞ্জি বিহগগণ গুঞ্জিল সম্বিক রঙ্গে।
মৃগমদসৌরভ জিনি অতি সুললিত সুগন্ধ তখন মুহূর্ত্তে,
হইল সুবিস্তৃত ভবন মধ্যময়, মুগ্ধ করিল সব চিত্তে।
বিশ্রুত হইল পুনশ্চ মধুর তর ঘুঙ্গুর রব গগণান্তে,
যদ্বিধ অপ্সর' নর্ত্তন সময় সুরব হয় সুর সদনান্তে।
অতিশয় অক্ষম সকল পৌরজন নিমিত্ত অনুমিতি পক্ষে,
জনৈক ককুভ যুবতি উপগত যে স্থিরমতি সুরপতি বাক্যে।
কৌণপকুল কমলা প্রতিম বচন কহি অতিশয় মৃদুবর্ণে,
ময়দুহিতৃ হৃদয় ছলন নিমিত্ত অবস্থিত গগণ সুনিম্নে।
বিস্মিত হই অতি যুবতি শীর্ষমণি নিরখিল গুরু মুখলক্ষ্যে,
শুনিল তখন অতি অতুল শুভঙ্কর মধু জিনি সুমধুর বাক্যে।

দোধকচ্ছন্দঃ।

শীঘ্রমহৎশর অর্চ্চনজন্যে,
সঞ্চর সম্প্রতি রাজ্ঞি সুধন্যে।
প্রাপ্ত মহত্তম সদ্গুরু পূজ্যে,
বর্জ্জহ শীঘ্র বিলম্বন কার্য্যে।
নিশ্চিত কৌণপ ঈশ্বর অদ্য।
রক্ষিত রাজ্ঞি সমিক্ষিণু সদ্যঃ।
দুঃখ পুনস্তব নাস্তি অদৃষ্টে,
প্রাপ্ত হবে স্থির সৌখ্য গরীষ্ঠে।
উত্থিত সম্প্রতি কৌণপ-লক্ষ্মী,
অদ্য সুমঙ্গল চিহ্ন সমিক্ষি।

পূর্ব্ব অনন্ত মহত্তম পুণ্যে,
সৌখ্য পুনস্তব দুঃখ অরণ্যে।
তখন যুবতি মণি বচন মুগ্ধ হই কহিল সরলতম চিত্তে,
অমৃত লহরি চয় পশিল পবন সুত-কর্ণ, সদুক্তি নিমিত্তে।
নিদয় বিধি অন্তরে সদয়গণি এক্ষণে,
অমৃত অভি সিঞ্চনে নিহত জন রক্ষণে।
বহু সুকৃতি সর্ব্বথা ছিল মম সুনিশ্চিতে,
তরিণু পড়ি উদ্ধত- প্রবল বিপদব্ধিতে।
মম হৃদয় তুল্য ঐ শুভশর সুহৃদ্বরে,
চলুন পরিদর্শনে, ঝটিতি সদয়ান্তরে।
মম হৃদয় ঈশ্বরে কুশলি গণি দুস্তরে,
নব উদিত চন্দ্রিমা সদৃশ ভয়সান্তরে।
নিরখিনু মহত্তম- প্রভুচরণ যৎক্ষণে,
বুঝিনু মম দুর্দ্দশা বিগত হ'ল তৎক্ষণে।
পুন' যখন ত্রক্ষণে নিরখিনু সুলক্ষণে,
লভিনু শুভ সংক্ষণে জিনি সুমাণ কাঞ্চনে।
তখন যুবতিগণ বেষ্টিত হই,লই অনিলতনয় নিজ অগ্রে,
চলিল শমন সহ কৌণপকুল মণি শুভ গণি মুগ্ধ সমগ্রে।
ভবনমধ্যগত মরকত ময় সিঁড়ি বিখচিত সুললিত রত্নে,
তৎপথ ধরি সব চলিল চতুস্তল হর্ম্ম্যউপরি অতি যত্নে।
ক্রমশ উপস্থিত হইল সকল জন রত্নরচিত গৃহরম্যে,
মণিময় গবাক্ষ বিম্বিত মঞ্জুল শশিকর রঞ্জই হর্ম্ম্যে।
গৃহতলমধ্য সুরঞ্জি অবস্থিত রত্নবিনির্ম্মিত রম্য-
স্তম্ভবিপুল ধরি বিশিখ আত্মহৃদি ঘনসম বিজুলি অদম্য।
করযুড়ি যুবতিশীর্ষমণি দর্শিল শরবর অকপট চিত্তে,
সচল সর্পগণি অতুলযোদ্ধৃপতি চকিত মুহূর্ত্ত নিমিত্তে।

ক্ষণৈক নিরখি বিশিখ অনিলাত্মজ কহিল সমৰ্চ্চন জন্য,
সংগ্রহ করিল যুবতিকুল সত্বর শুভ উপকরণ অগণ্য।
শঙ্খকাংস্য ঘড়ি ঘটপট অতুলিত দিব্য কুশাস্তর সঙ্গে,
পুষ্পবিল্লদল চন্দন মৃত্তু তৃণ বৰ্ত্তি অগুরু লই রঙ্গে।
সুবর্ণ অঙ্গুরি রম্য অতুলতম সতিল অভয় মধুপর্কে,
আম্র অরুণতম পল্লব সুললিত পট্টবসন জিনি অর্কে।
নৈবেদ্য বিবিধ ঘৃত মধু শর্কর বিশুদ্ধ তণ্ডুল সঙ্গে,
বহুবিধ ভোজ্য বস্তু লই উপগত যুবতিনিচয় চিত রঙ্গে।
পবিত্র হই অতি এনিল তনয় উপবিষ্ট কুশাস্তররম্যে,
রহিল কতক জন, চলিল অপর বহু নিযুক্ত হই কতকর্ম্মে।
সত্বর রব্ধ হইল শর অৰ্চ্চন, গর্জ্জিল গুরুতর শব্দে,
শঙ্খকাংস্যঘড়ি পটহ যন্ত্রকুল পূর্ণি ভবন কল শব্দে।
অগুরু অনলযুত করিল অনিলসুত সতিমির করি গৃহধূম্রে,
নিবিড় জলদ জিনি ধূম্রপটল পরি মণ্ডিল মণিময় হর্ম্ম্যে।
ব্যস্ত সৰ্ব্বজন বিবিধ বিষয় পুরপূর্ণ সুমঙ্গল শব্দে,
সত্বর তখন হরিল শর হরিবর সদয় দৈবপরিলব্ধে।
ঝটিতি তখন উঠি মণিময় গবাক্ষ চূর্ণি কঠিন পদ অস্ত্রে,
যত্ন সহিত লই বিশিখরত্ন বর আত্ম সুদৃঢ়তম হস্তে।
বজ্র সদৃশ অনিবাৰ্য্য বীৰ্য্যসহ উদ্যমি যদ্বিধ যুদ্ধে.
লম্ফ ঝম্পকরি পড়িল যোদ্ধৃপতি সুবিপুল অঙ্গনমধ্যে।
পতন মাত্র পুরজন নিরখি সকল দৌড়িল অস্থির চিত্তে,
দুৰ্দ্দম দস্যু সদৃশ অনিলাত্মজ গতিপরি দমননিমিত্তে।
ভৈরব কলরব পূর্ণ ভবনবর টলমল টলিল নিতান্ত,
ব্যাপ্ত দিগন্ত বিদীর্ণ ধরণিতল চীৎকৃতি শব্দ অনন্ত।
অবনি পতিত যত যুবতি নিচয় মুখ বিশুষ্ক সমধিক দুঃখে,
অরিকর গত শর নিরখি যুবতিমণি মূৰ্চ্ছিত বিদীর্ণ বক্ষে।

কিঞ্চিদগ্রসরি তখন অনিলসুত নিপতিত যুদ্ধ তরঙ্গে,
বেষ্টিল সত্বর যুবতি সৈন্যগণ দুর্দ্দমতম রণ রঙ্গে।
তীক্ষ্ণ তীক্ষ্ণ শর বিন্ধিল অবিরল বক্ষউপরি অতি সঙ্গে,
ক্ষত বিক্ষত তনু রুধির বিমণ্ডিত হইল বলীন্দ্র মুহূর্ত্তে।
অশনি বৃষ্টিসম শরকুল নিপতিত অবিরত বিদগ্ধি গাত্রে,
মুহূর্ত্ত মধ্য অনিলসুত অতিশয় বিহ্বল আত্ম চরিত্রে।
শমন সদন পশি শমন দণ্ড পরিহরণ সহজ কভু বিশ্বে?
ছিন্ন ভিন্ন তনু হইল যোদ্ধৃবর নিরখিল সতিমির দৃশ্যে।
তখন যোদ্ধৃপতি দশন ঘষিঘন ছুটিল শত্রুকুল লক্ষ্যে,
কঠিন মুষ্টি দৃঢ় চরণ ঘৃষ্টিঘন বধিল বহুল রিপুপক্ষে।
দৈবকৃত সবল অদ্য যোদ্ধৃপতি সাধ্য কি বিদমন জন্যে,
সিংহ বীর্য্য ধরি হইল বিনির্গত জর্জ্জর করি সব সৈন্যে।
বহির্গমন মাত্রই অনিলাত্মজ অদৃশ্য হইল অগৌণে,
বিস্মিত পুরজন চিত্র পুত্তলি সম রহিল অবস্থিত মৌনে।
সুস্থহৃদয় সহ তখন যোদ্ধৃপতি চিন্তিল চিত্ত সুধন্যে,
পরম-শক্তিসম জনক-দুহিতৃ পদ পঙ্কজ দর্শন জন্যে।
পরিহরি তখন দুঃখ পরিপূর্ণ পুরান্তর সুখি চিত সঙ্গে,
চলিল যোদ্ধৃপতি বিশিখ রত্ন লই কৌণপ-উপবন রঙ্গে।
জনগণ সহ মিশি নগর অতিক্রমি উপগত উপবন পার্শ্বে,
রক্ষি অলক্ষিত হই অতি সত্বর পশিল সমুন্নত শীর্ষে।
যখন পশিল অতি অতুল সুসৌরভ লভিল অনিল সুতহর্ষে,
নিরখিল অদ্ভুত দৃশ্য সকল অতি বিস্ময় রস অভি বর্ষে।
শত শত উপবন সজ্জিত চৌদিশি কিরণ অর্পি তুষি নেত্রে,
বহু বিধ কুসুম সুরম্য মৃদুলদল চিত্রিত চিত হর চিত্রে।
শশিকর সহ মিশি কুসুম কান্তি অতি সুললিত জিনি রতি হাস্যে
অমর অন্ন জিনি সুগন্ধ অবিরত নির্গত উপবন আস্যে।

মরকত মাল্য সদৃশ পরি সজ্জিত চৌদিশি মধুপ অনন্ত,
ললিত অসিত মণি জিনি অধিকোজ্জ্বল চটুলপক্ষ যুগবন্ত।
কিন্নর কঙ্কন ঝঙ্কৃতি সম গুণ গুণ রব সতত বিসর্পে।
শ্রবণ মাত্র তনু পুলকিত সমধিক, চিত্ত নৃত্য সুসমর্পে।
উপবন উপরি অবস্থিত সুললিত মধুর যন্ত্র অতি রম্য,
মণিকুল খচিত যন্ত্রবর উড়ুদল বিখচিত-গগণ-সুরম্য।
অবিরল অনিল পরশি হয় সুস্বর অমৃত লহরি অভিবর্ষে,
সতত সপ্তস্বর নির্গত হয় চিত বিমুগ্ধ করি গুরু হর্ষে।
মৃদুল-গণ্ডকর-মণ্ডিত করি, বসি চৌদিশি অমর বরাঙ্গী,
শ্রবণ করই অতি মুগ্ধ হৃদয় হই সুমধুর বাদ্য বিভঙ্গী।
পুঞ্জ পুঞ্জ কত মঞ্জুল বঞ্জুল কুঞ্জ রঞ্জি বন তিষ্ঠে,
মণি-মণ্ডিত সম সপুষ্প বল্লরি-মণ্ডপকুল পরিতিষ্ঠে।
মণ্ডপ মধ্য সুকুঙ্কুম রঞ্জিত, অঙ্গন চন্দন সঙ্গে,
ফুল্লকুসুমময় তরুকুল সজ্জিত কুঞ্জ সমুজ্জ্বলি রঙ্গে।
পুচ্ছক উচ্ছলি অবিরল শিখিকুল নৃত্য নিরত চিত রঙ্গে,
সুললিত চন্দ্রকবলয় সুবিস্তৃত নিন্দি ইন্দ্র ধনু-অঙ্গে।
বকুলতরু উপরি সুস্থিত পিককুল পঞ্চম কুহরই রঙ্গে,
দিগন্ত বিশ্রুত মধুময় সুস্বর কিন্নর গর্ব্ববিভঙ্গে।
কখন কখন অতি অদ্ভুত অভিনয় সুঘটিত হয় বনরম্যে,
নিমিষমাত্র দর্শন করি সমুদয় জনগণ বিস্মিতমর্ম্মে।
বনদৈবতগণ তরল বিজুলি সম উজলি বিপিনবর রঙ্গে,
খদ্যোৎ সন্নিভ উড়ুকুল অবিরল অঙ্গনগত কত পুঞ্জে।
মূর্ত্তি সমন্বিতমলয় অনিলবর সুনিরত কৌতুক রঙ্গে,
জলধর বর্ষই অমৃত পুঞ্জ কমকল্প কুসুম সঁপি সঙ্গে।
নিরখিল নির্ম্মল বহুল সলিলগৃহ অনিল তনয় সুখি-চিত্ত,
বিশদ বসন বিস্তীর্ণ করিল গণি, সুখি চিত উপবন ভৃত্য।

উর্ম্মি নিচয়সহ চটুল মৎস্যকুল চলিত কিরণ যুত আস্যে,
চঞ্চল নয়ন সলিলগৃহ, পরিগণি, নিরখি কুমুদ বন হাস্যে।
প্রস্রবণ বিমল কুসুম বিটপিসম জলগৃহ হৃদয় সুঅঙ্গে,
কুসুম সদৃশ জলবিন্দু সতত উৎক্ষিপ্ত ললিততম রঙ্গে।
সুমধুররবসহ সলিল পতি পুন' অনুকরি মৌক্তিক পুঞ্জে,
উড়ুগণ, পরিগণি, কৌতুক রত হই ভুবন নয়ন সুবিরঞ্জে।
সুললিত কদম্ব তরুকুল সজ্জিত নির্ম্মলতট সুবিরঞ্জি,
বিমল সলিলহৃদি বিম্বিত তরুকুল সুন্দর মন্দির গঞ্জি।
বিম্বিত শশি রবি তরঙ্গসহ নিপতিত বিম্বিত তরু বৃন্দে,
মন্দির উজলি পূজ্যতম দৈবত চিন্তি সকল জন বন্দে।
শত শত আম্র বৃক্ষ সুবিপুল তনু সুস্থিত সুললিত কান্তি,
সুরম্য সুপক্ক ফলকুল সজ্জিত নিরখি উদিত হৃদি শান্তি।
কনক বস্ত্র বৃত সমুদয় তরুগণ সাধ্য কি ফল কুল নষ্টে,
লুব্ধ বিহগগণ বিফল যত্ন হই দুঃখিত সমধিক কষ্টে।
খর্জ্জুর বিটপি নিকর বহু সজ্জিত সুমধুর ফল লই সঙ্গে,
বনদৈবতগণ, পরিগণি, উত্থিত নন্দন দরশন রঙ্গে।
দড়িম্ব তরুকুল সুললিতফললই বৃহৎ ক্ষুদ্রতম গাত্রে,
বন দুহিতৃ নিচয় সদৃশ অবস্থিত কুসুম হাস্যমৃদু-বক্তে।
অপর বিবিধ বহু বৃক্ষসমিক্ষিল পংক্তিবদ্ধ অতিরম্য,
বকুলবিটপিকুল মৃদুল কুসুমদল অনুপকান্তি সুসৌম্য।
নিরখি দৃশ্যচয় বিস্মিত হই অতি অনিলজ উপগত তত্র,
রঘুকুলরতন ধরণি নিপতিত হই মূর্চ্ছিত মৃতসম যত্র।
ক্ষুদ্রবিটপিকুল কণ্টকময় অতি বিস্তৃত চৌদিশি নিম্নে,
সগল অমার্জ্জিত অবনি, যোগ্য নয় চরণ সমর্পণ জন্যে।
প্রস্তরকঙ্কর পতিত চতুর্দ্দিশি কর্কশ অবয়ব সঙ্গে,
বিষম কঠিন মৃৎপুঞ্জ অবস্থিত বৃহৎ ক্ষুদ্রতম অঙ্গে।

দগ্ধ বিটপি সম ছিন্নভিন্ন তনু ভৈরব দর্শন গাত্রে,
শাল্মলিতরুকুল বেষ্টি অবস্থিত অবনি অংশ-বিষপাত্রে।
রক্তিম বিরল বনজফুল অবিরল নিষ্ঠুর সমরত হাস্যে,
শুষ্কপর্ণবৃত অবনি অংশ পুন উষ্ণ বাষ্প অভিবর্ষে।
ক্বচিৎ মৃদুলতম বিহগকরুণ রব মর্ম্মবিদরি অভিসর্পে,
বনদেবতগণ অদৃশ্য রহি স্থধু নিঃশ্বসি দুঃখবিসর্পে,
স্তব্ধসুনির্জ্জন পবনপরিচ্যুত ভয়সহ দুঃখ বিবর্ষে,
নিবিড় তিমির পরিবৃত সেস্থল অতি মলিনমূর্ত্তি পরিদর্শে।
অলক্ষ্যরহি অতি সতর্ক হই অনিলাত্মজ, বিদীর্ণ মর্ম্মে,
নিরখিলনন্দন-কুসুম বিমর্দ্দিত দুষ্ট অসুরবৃতকর্ম্মে।
বদ্ধহস্তপদ বিষমবিমূর্চ্ছিত ঘর্ম্মসমুদ্গাত গণ্ডে,
দগ্ধহরিণশিশু নিবদ্ধ যদ্বিধ সুকঠিন শৃঙ্খলদণ্ডে।
বিগত নিঃশ্বসিত নয়ন বিমুদ্রিত দশনলগ্ন অতি কষ্টে,
স্নিগ্ধজলদ জিনি চিকুর গুচ্ছ পরিলুণ্ঠিত অবনিনিকৃষ্টে।
বিশুষ্কতনুবর রুধির বিবর্জ্জিত জড়সম পতিত অযত্নে,
পাংশুসমন্বিত ছিন্নবসন স্থধু পরিহিত রঘুকুল রত্নে।
শুষ্ককুসুম সম সমধিক বিমলিন শশিসম জলধর বৃন্দে,
দৈবপুতলি মরি পতিত ভয়ঙ্কর অসুর হস্ত অতিমন্দে।
ললিত শশাঙ্ক বিধুন্তুদ কবলিত, কমলদলিত গজদন্তে,
কুমুদমৃদুলতনু রবিকর মর্দ্দিত মরিমরি দুঃখ অনন্তে !!
অনুপমধৈর্য্য পুতলি রঘুকুলমণি আত্মসমর্পি সযত্নে,
দুঃসহ দুঃখনিবহ সহি নিপতিত হৃদিধরি পতিপদ রত্নে।
কণ্টকতরুবৃত শীর্ণ ঋষিবদন যদ্বিধ বিস্ময় অর্পে,
তদ্বিধ মৃদুমুখ যদিচ মলিন অতি সতীত্ব কিরণ বিসর্পে।
ধন্যধৈর্য্য তব জননি অমৃতময়ি শতশত নমিপদপার্শ্বে,
ত্রিভুবন উজ্জ্বল হইল জননি তব সুচরিত-বিধুকর বর্ষে।

তবপদ বহন যোগ্য নয় ভবতল অচিন্ত্য তবগুণ বৃন্দ,
বিশুদ্ধ সুচরিত কিসাধ্য জনগণ বুঝই বুদ্ধি লই মন্দ।
ভ্রান্তযুবতিগণ বিষয়মুগ্ধমতি কিশক্তি বুঝই তত্বার্থে,
ক্ষুদ্রবুদ্ধি লই দম্ভপূর্ণ হই উন্মদ সতত সুখার্থে।
বর্জ্জিচপলমতি পরম বিজ্ঞসম সৌম্যমূর্ত্তি সহধৈর্য্যে,
দৈবচরিত তব অনুভব অক্ষম যুবতি-বৃন্দ ভবরাজ্যে।
ধরণি শুদ্ধকরি জননি অমৃতময়ি দর্শহ অতুলচরিত্রে,
বিষমদুঃখসহি রক্ষি ধর্ম্মধন অনুপম হৃদয় পবিত্রে।
বিকট মনুজভুক্‌-যুবতিনিচয় বহু কড়মড়ি সুবিকট দন্তে,
খড়্গাভল্ললই লম্ফঝম্ফ করি কম্পিত করই অনন্তে।
মৃতাস্থিপঞ্জর সদৃশবিকট অতি সুকৃশ উদর মসিবর্ণা,
দীর্ঘকণ্ঠ অতি কণ্টক সমকচ লঘুনস্‌, কর্কশ কর্ণা।
প্রমত্তউলঙ্গ নর্ত্তিত অবিরল বিকটহাস্য করি রঙ্গে,
ভৌতিক তনুসম ঘৃণিত মূর্ত্তি অতি কদর্য্য গন্ধ কুঅঙ্গে।
ক্ষুধিত বিষমতম সিংহপতি-যুবতি যদ্বিধ শশক অধন্যে,
তদ্বিধ আক্রমণার্থ সমুদ্যত রঘুমণি নিহনন জন্যে।
নিরখিল অনিলজ সপদি উপস্থিত অনুকরি সুরপতি হস্তে,
শমন দণ্ড জিনি রশ্মিচণ্ডতম নিরুদ্ধ করই সমস্তে।
তখন অনিলসুত বিস্মিত হই অতি, নতিকরি অমরপদাব্জে,
মুষ্ঠিমধ্যলই অঙ্গুরিবর নিজ মূর্ত্তি ধরিল গুরু গর্জ্জে।
হুঙ্কৃতি করি ঘন নিপতিত হইসব কলুষিত যুবতি সমক্ষে,
খগপতি যদ্বিধ বিকটগর্জ্জি হয় পতিত সর্পকুল লক্ষ্যে;
নিমিষমধ্য সব করিল বনান্তর মুষ্টিবর্ষি দৃঢ়হস্তে,
ছিণ্ডিল চিকুর বদনতনু ঘষিল কর্কশ উপল সমস্তে।
ক্রন্দন করি সব রক্তবমন করি দৌড়িল গৃহনত-তুণ্ডে,
নরকনিহিত ভৌতিকতনু যদ্বিধ শমন ভৃত্যকুল দণ্ডে।

চেষ্টিল রথিবর দর্শনজন্য সমুৎসুক সশঙ্কচিত্তে,
কিম্বিধ করি খর রশ্মি উদিত হই তুষ্ট নিচয় বিনিবৃত্তে।
সপদি তখন সমুপস্থিত সরমাস্থৈর্য্যরহিত গতিসঙ্গে,
খুলিল ঝটিতি রঘুমণি-তনুবন্ধন সুমৃদুলপরশি সুঅঙ্গে।
তুহিনসলিল পরিসিঞ্চি বিজনিঘন হুষ্ট করিল অতি যত্নে,
বসিল তদন্তর চুম্বন করিপদ সুরনরদুর্ল্লভ রত্নে।
স্নিগ্ধসুতনু অতি অমৃত পুত্তলি সম সুললিত কৌণপকান্তা,
দুঃখপূর্ণ সেস্থল তবু কিঞ্চিৎ করিল শান্তিযুত শান্তা।
বিস্মিত হই অতি নিরখি সুস্থহই সরমাস্থির মুখলক্ষ্যে,
কহিল অনিলসুত করযুগ সম্পুটি অতিশয় সবিনয় বাক্যে।

সমিক্ষিকার্য্য এক্ষণে তব প্রফুল্ল অন্তরে,
অতুল্যহর্ষলব্ধ এ অধন্য খিন্ন সত্বরে।
সুরক্ষ অশ্ব সর্ব্বদা প্রদর্শি শক্তি এস্থলে,
অচিন্ত্য কার্য্য সম্ভবে তব প্রকৃষ্ট কৌশলে।
অতুল্যসৎমতিস্থিরা অতুল্য শক্তি সম্বলে,
অতুল্য বুদ্ধি সদ্গুণে সুধন্য অশ্ব ভূস্থলে!
প্রবৃত্ত অশ্ব যদ্বিধ প্রশস্তকার্য্য উদ্ধরে,
কি শক্তি চেষ্টি সর্ব্বথা নিতান্ত তুচ্ছ অন্তরে।
বিষৎ কুরাজ্য রৌরবে প্রদর্শি নির্ম্মল প্রভা,
সুতিষ্ঠমাত্র শর্ম্মদে প্রসন্ন মুক্তি সন্নিভা।
সুধন্য ভৃত্য সর্ব্বথা তবাঙ্ঘ্রি পদ্মদর্শনে,
অনন্ত পুণ্য লব্ধ এ অধন্য ঘৃণ্য এক্ষণে।

বিনম্র হই অতি কর সরনিজ যুড়িরঘুকুল কমল সযত্নে,
কহিল বচন চয় ললিত মাল্য সম বিরচিত চিতহর রত্নে।

( রুচিরাচ্ছন্দঃ )

কিসাধ্য সদ্‌যুবতি মহত্ত্ব বর্ণনে,
কিভাগ্য মৎ শুনিব পুনশ্চ তদ্‌গুণে ;
জগৎ মহৎ সুতনু পদাব্জ দর্শনে,
বৃহস্পতি স্থগিত সুকীর্ত্তি কীর্ত্তনে
বিচিন্তি তৎ ধরণিপতীন্দ্র হৃদ্‌ব্যথা,
অবশ্য সংঘটিত মমাস্ত সর্ব্বথা ;
মহৎসখী-প্রকৃতি নিমিত্ত নিশ্চিতে
সুরক্ষিতা প্রখর বিপদ্দবাগ্নিতে।
যথাস্থিত প্রচুর বনান্ত পক্ষিণী,
তথাস্থিত স্খলিত বিপত্তি দুঃখিনী।
সুধাব্ধিবৎ সতত সুশান্তি অর্পণে,
কি সাধ্য সৎমতি-শরমা-প্রবর্ণনে।

সমধিক নত হই কৌণপকুল-বিধু সম্পুটি মৃদুকর যুগ্মে,
কহিল বিনয় সহ বংশি সুরব জিনি মধুময় বচন সুযোগ্যে

( ত্বরিত গতি ছন্দঃ )

শকতি কিবা মমলভিতে অবনি সুতা পদকমলে,
অধম জনে কভুকি লভে বিমল সুধা ভুবনতলে !
সুর সকলে অতি যতনে নিরখইযে পদরতনে,
সুকৃতি বিনা পরশি কিসে স্থগিত হ'য়ে অতুল ধনে !
উচিত নহে মমবিষয়ে বচন মধু প্রসর করা,
অণু তুলনে অরচননা করিনু কভু প্রকৃতি পরা !
ভব কলুষে পরিহরিতে বিপদ গতা ধরণি সুতা,
নিজ সুগুণে সব সহিছে অতুল ক্ষমা দয়িত চিতা।

ধরণি সমা ধরণি রমা সহনরতা বিপদ গণে,
অতুল তমা কুসুম সমা জনক সুতা ভুবন বনে।
কহ কিমনে করি অধুনা তুমি পশিলে অরি নিলয়ে ?
রিপু সহিতে কি মত সবে করিছ সদা রণবিষয়ে ?
কহ বিবরি প্রভু কুশলে সরল চিতে মৃদু অধরে,
সতত মহা কুলহৃদয়ে রহি কুশল শ্রবণ তরে।
সপুলক-তনুসহ অনিল তনয় নমি অতিশয় অবনত শীর্ষে,
কহিল হস্ত যুড়ি সুমৃদুল সুবচন বিগলিত চিত গুরু হর্ষে।

নরেন্দ্র সংপ্রতিষ্ঠিত প্রশান্ত বন্ধু মণ্ডলে,
নৃপেন্দ্র দুঃখ বর্দ্ধনে সমর্থ নাস্তি ভূস্থলে।
প্রতপ্ত রশ্মি সর্ব্বদা প্রসর্পি বিশ্ব মণ্ডলে,
প্রদীপ্ত সূর্য্য সর্ব্বথা অতুল্য গৌরবোজ্জ্বলে।
বিচিন্তি যৎ নিজান্তরে প্রবিষ্ট শত্রু সদ্মনে,
সুসিদ্ধি লব্ধ সর্ব্বথা দয়ার্দ্র দৈব সদ্গুণে।
দশাস্য মৃত্যু নিশ্চিতে সমিক্ষ কুন্ত এক্ষণে,
বিশিষ্ট কষ্ট কৌশলে সুলব্ধ অদ্য সুক্ষণে।
অবশ্য বিদ্বিষৎ পতি প্রণষ্ট কুন্ত বর্ষণে,
কি সাধ্য আত্ম বিক্রমে অদৃষ্ট কষ্ট খণ্ডনে।
সমর্প শীভ্র সৎকৃপা বিনষ্টি দুষ্ট দুর্জ্জনে,
অসাধ্য সাধ্য সম্ভবে সতী স্থিরোক্তি সদ্গুণে।

পূর্ণ অমৃতকর-গলিত অমৃত সম মধুময় বচন, সযত্নে,
কহিল তখন রঘুকুল পঙ্কজ নমি নিরখি বিশিখকুল রত্নে।

প্রদগ্ধ মৎহৃদয় বিমুগ্ধসত্বরে,
সমিক্ষি সৎশকতি তবস্থিরান্তরে।
অনশ্বরত্ব লভ সুবৎস ভূস্থলে,
প্রদর্শহ প্রচুর সুকীর্ত্তি উজ্জ্বলে।

সঃদ্বিপৎ-পতিত নৃপেন্দ্র ঈশ্বরে,
সুরক্ষিন্তু প্রতিনিয়ত স্বরান্তরে।
মহত্তম-প্রচুর সুপুণ্য সঞ্চরে,
সুমিত্র সংলভিনু বিপত্তিদুস্তরে।
সন্নিক্ষিসৎ-শকতি সুশান্তি অন্তরে,
পুনশ্চ সংলভিব মমাত্ম ঈশ্বরে।
প্রশংসি কি প্রকৃত অযোগ্য বর্ণনে,
সুরেন্দ্রসংনিরত তব-প্রকীর্ত্তনে।

সরলহৃদয়সহ করকুবলয় যুড়ি অতিশয় অবনতশীর্ষে,
কহিল তখন সরমাস্থিরমতি রঘুমণিপদ নিরখি সহর্ষে।

| | | | |
|---|---|---|---|
| অমরপতি | স্থগিতচিতে | সুকঠিন যে | বিষয়তরে, |
| অতি সহজে | করিল উহা | অনিলসুত | প্রবিশি পুরে। |
| লভিলভবে | অতুলযশঃ | স্থিরমতি এ | করমফলে, |
| অপর দিবা | কর সদৃশ | প্রকটিত এ | যশ উজলে। |
| হইল মনে | ধ্রুব ভরসা | নিরখি শরে | সুরথি-করে, |
| রিপু হননে | অপর বিপৎ | ননিরখি এ | অবনিপরে। |
| অনিল সুত | স্বগুণ বলে | তরিণু সবে | গরল জলে, |
| বুঝিনু মনে | রথিপতি এ | অতুল সুহৃৎ | ধরণি তলে। |
| যতন ক'রে | জনকসুতে | করিরচনা | কুসুম সরে, |
| প্রভু চরণে | বিনতি তরে | সঁপ অধুনা | সুরথি-করে। |
| লভি সুশরে | সুখিত চিতে | প্রভুপুন এ | হৃদয় হরে |
| তব রচিত- | প্রসূত সরে | অধিক সুখী | হউন পরে। |

কথনান্তর উঠি পুষ্প চয়ন করি, কর যুড়ি সুমৃতুল চক্ষে,
হইল উপস্থিত কৌণপ কুল-বিধু রঘুকুল-কুমুদ সমক্ষে।
বিনম্র হই অতি রঘুকুল শশধর বিরচিল কুসুম সুমাল্য,
অশ্রু সিক্ত করি করিল গলদমৃত শশাঙ্ক মণ্ডল তুল্য।

অতুল মান্য সহ হইল সমুদ্যত মাল্য সমর্পণ জন্যে।
গ্রহণ করিল অনিলাত্মজ অঞ্জলি বিরচি, বিগণি অতি পুণ্যে।
প্রণমি শক্তি পদ, সবিনয় সম্ভষি কৌণপ-যুবতি সুরত্নে,
চলিল ঝটিতি নিজ শিবির লক্ষ্যকরি অনিলজ সমধিক যত্নে।



ইতি শ্রীহরগোবিন্দ লস্কর বিরচিতে
রাবণ বধে কাব্যে
শায়কাহরণং নাম দ্বিতীয়ঃ সর্গঃ।



# তৃতীয় সর্গ।

দক্ষিণ জলধি দীর্ণ করি উত্থিত চিত্র বর্ণ গিরিধন্য,
সহস্র ফণফণিপতি উত্থিত, গণি ,গগণ বিলঙ্ঘন জন্য।
অবিরত উর্ম্মি রচিত গিরি চৌদিশি বুদ্বুদ কুল ফুল ছন্দে,
অমল ধবল সর অর্পই অম্বুধি গিরিবরপদ অরবিন্দে।
অতিশয় নির্জ্জন শান্ত অচল বর বঞ্চিত সমুদয় শব্দে,
জলনিধি মন্ত্র ভবন সম সুস্থিত সমধিক শান্তি সুলব্ধে।
ভৈরব মৃগপতি মদকল গজপতি দুর্ল্লভ গিরিবর পক্ষে,
অমর যুবতি কচ সদৃশ পুচ্ছ যুত চমর রহিত গিরি বক্ষে।
বিবিধ বিহগ পরি সজ্জিত তরুকুল দীর্ঘবিটপ-ভুজবন্ত,
অথবা স্নিগ্ধ মৃদুল দল মণ্ডিত দুর্ল্লভ বিপিন অনন্ত।
মাত্র কিরণময় ঔষধি তরু কুল অচল সমুজ্জ্বলি রঙ্গে,
মঞ্জুল কিরণ সুদীপ্ত অচল বর শশাঙ্ক তনুবর গঞ্জে।
পুঞ্জ পুঞ্জ বহু মঞ্জু রত্ন মণি বপ্রারঞ্জি পরিদীপ্তে,
জলদৈবত গণ রত্ন মুকুট খুলি রক্ষিল কার্য্য সমাপ্তে।
গাত্র বসন সম সরিৎ নিচয় যত চলিত বিবিধ গত রঙ্গে,
সুললিত মণ্ডিকত অবিরত নিঃসৃত সুবিমল তরঙ্গ সঙ্গে।
ভৈরব গহ্বর নিহিত সলিল চয় ঘূর্ণিত ভৈরব দর্পে,
কতশত নির্ঝর নিপতিত অবিরত সুমধুর শব্দ বিসর্পে।
পরিহরি বণিত অনুপম নগবর তুহিন পূর্ণ গিরি পৃষ্ঠে
ভ্রান্ত হৃদয় সুরকিন্নর গণসব কিজন্য সতত সুভিষ্ঠে?
বিজুলি জড়িত জলধর দল সজ্জিত তুঙ্গ শৃঙ্গ কুল অঙ্গে,
আত্ম সমুন্নতি বিচিন্তি গিরিবর হাস্য নিরত চিত রঙ্গে।

বর্ণিত গিরি বর তুঙ্গ শৃঙ্গ'পর সুবিতরি কৌণপ শান্তি,
কর্ব্বুর কুল গুরু আশ্রম সুস্থিত শম্ভু সদন সম কান্তি।
বহ্নিবর্ণ অতি অদ্ভুত ফুল কুল সজ্জিত সমুদয় পার্শ্বে,
বিষম উগ্র তপ উজ্জ্বল ফুলহই, পরিগণি, কিরণ বিবর্ষে।
কঠিন সুরক্তিম বল্লরি কুল পরিসজ্জিত পল্লব সঙ্গে,
স্বয়ং প্রকৃতি রচি অঞ্জলি, পরিগণি, সুস্থিত অবনত অঙ্গে।
অসিত বর্ণ অতি দৃঢ়তম তরুকুল মরকত ছত্র সদৃক্ষে,
খরতর রবিকর নিরুদ্ধি সযতন অনুপম আশ্রম রক্ষে।
বিটপি পত্রচয় বিদীর্ণি শশধর রশ্মি সমুপগত রাত্রে,
সমধিক চিত্তহর তখন সুআশ্রম রচিত খচিত মণি মাত্রে।
যোদ্ধৃপুরুষচিত সদৃশ সমুজ্জ্বল সলিল নিলয় পুর' অংশে,
আশ্রম সুবিমল দর্পণ তুল্য, অলঙ্কৃত কত অবতংসে।
অগণিত রক্তিম কুমুদ সুসজ্জিত গগণ সদৃশ উড়ু বৃন্দে,
চিত্রিত মৎস্য নিচয় কৌতুক রত রক্তিম সলিল অনিন্দ্যে।
সুবিষদ ঔষধ বিটপি সহিত মিশি রভ্র উপল কুল রঞ্জে,
জলধর উপরি সুসজ্জিত-উজ্জ্বল-বিজুলি পুঞ্জ পরি গঞ্জে।
সুমৃদুল অনিল সশঙ্ক মনুজসম চলিত সতত মৃদু বীর্য্যে,
প্রকৃতি সুপ্তগত শান্ত সুনিশ্চল বিনিন্দি রজনি সুধৈর্য্যে।

বর্ণিত আশ্রম অধি দৈবত করি কর্ব্বুর গুরু পরিতিষ্ঠে,
রশ্মি বিবৃত তনু, অতনু বিমর্দ্দক শম্ভু সদৃশ গিরি পৃষ্ঠে।
সুদৃঢ় বদ্ধকরি বিকট শবউপরি সমুপবিষ্ট যমতুল্য,
মুদ্রিত নয়ন দক্ষকরতল ধৃত নৃদন্ত-বিরচিত মাল্য
প্রলয়সূর্য্যসম উজ্জ্বল তনুকর নয়ন দগ্ধি অভিসর্পে,
দীপ্ত চতুর্দ্দিক তীক্ষ্ণ কিরণ লভি বিপিন সদৃশ দবদর্পে।
রক্তনিক্তসম উজ্জ্বল রক্তিম পট্টবস্ত্র কটিপটে,
রবিকর রক্তিম বিপুল জলদদল যদ্বিধ গগণ সুপটে।

রক্ত বস্ত্রকৃত বিশুদ্ধ উত্তরি সূত্র সদৃশ তনু বদ্ধ,
প্রলয় জলদদল উপরি সমুজ্জ্বল তড়িৎপুঞ্জ বিনিবদ্ধ।
জলধি সদৃশ গুরু হৃদয় বিমণ্ডিত রক্তিম কুসুম সুমাল্যে,
উজ্জ্বল বর্ত্তি সুসজ্জিত যদ্বিধ গাঙ্গ তরঙ্গ অতুল্যে।
বহ্নিপুঞ্জসম উজ্জ্বল রক্তিম চন্দন বিন্দু সুসজ্জে,
ক্রুদ্ধ দিগম্বর ঊর্দ্ধ নয়নবর যদ্বিধ যুগলয় কার্য্যে।
সূর্য্যরশ্মিসম কূর্চ্চ তীক্ষ্ণতম বিভক্ত হই দুই অংশে,
শ্রবণ যুগল পরিবেষ্টি, পতিত পুন' উন্নত দৃঢ়তম অংসে।
সুবিপুল চিকুর পুঞ্জ পরিসজ্জিত কন্ধরউপরি বিভঙ্গে,
নিবিড় জলদদল যদ্বিধ পিণ্ডিত হিমগিরি উন্নত শৃঙ্গে।
অক্ষমাল্য পরিবেষ্টি যুগল ভুজ বক্ষউপরি পরিমণ্ডে,
উদ্ধৃত ফণফণিবৃন্দ অবস্থিত মস্তক কন্ধর গণ্ডে।
ভৈরব মূর্ত্তি অনন্ত ভুজগ জিনি, নিন্দি রুদ্র বলবীর্য্যে,
প্রলয় বহ্নি পরিসজ্জিত দুর্দ্দম শমন সশঙ্ক অধৈর্য্যে।
প্রচণ্ড অতিশয় দুর্ম্মদ গুরুবর তন্ত্র লিখিত খল কার্য্যে,
ত্রিভুবন উপরি বিভুত্ব নিমিত্ত সচেষ্ট যত্ন অনিবার্য্যে।
অনুপম শক্তি বিশ্বজন দুর্ল্লভ সুরপতি ভয় সুসমর্পে,
কুটিল কুচক্রি-চতুরচিত অতিশয় পূর্ণ বিষমতম দর্পে।
ত্রিপদ মঞ্চ'পর তাম্র পাত্রবর রক্ষিত সম্মুখ অঙ্গে,
তন্ত্র বিহিত বহু যন্ত্র বিবিধমত অঙ্কিত বিশুদ্ধি সঙ্গে।
রক্তিম কুসুমপুঞ্জ পরিসজ্জিত কুসুম পাত্র সুবিচিত্রে,
সুললিত সুমধুর বিবিধ ভোজ্যযত সজ্জিত কতশত পাত্রে।
জ্বলিত অগুরু বহু উপরি ধূম্রচয় নিবিড় জলদ জিনি দর্পে,
অগ্নি গর্ভ পর্ব্বতবর যদ্বিধ ধূম্রপুঞ্জ অভি সর্পে।
শত শত খর্প্পর পূর্ণ তীব্রতম মদ্য সুরক্ষিত দক্ষে,
তীব্র গরলময় উগ্র সলিল নিধি যদ্বিধ শম্ভু সমক্ষে।

হনন জন্য বিনিবদ্ধ মনুজযুগ পরিবৃত রক্তিম বস্ত্রে,
বিশুষ্ক তনু অতি মুমূর্ষু সন্নিভ পতিত জড়িত পদ হস্তে।
ভৌতিক তনুকৃত অট্ট হাস্যকরি নৃত্য নিরত অতি দক্ষে,
ঘটিত মুহুর্মুহু ভৌতিক অভিনয়, ঘন ঘন গিরিবর কম্পে।
গন্ধক মিশ্রিত বহ্নি সদৃশ কভু কৃষ্ণ অনল অভি সর্পে,
ভৈরব মৃত নর মুণ্ড চতুর্দিশি কড়মড়ি দন্ত বিসর্পে।

ক্ষিতিতল নিহিত জঙ্ঘ যুড়িকর যুগ অতিশয় অবনত শীর্ষে,
সমুপবিষ্ট দশমৌলি বিরসমুখ সকরুণ দৃষ্টি বিবর্ষে।
সজ্জিত তনুবর শশধর করসম ধবল সমুজ্জ্বল সজ্জে,
বিশদ তুহিনপরি মণ্ডিত হিমগিরি উচ্চ-শিখর সুবিলজ্জে।
দীপ্ত উরঃস্থল পৃথুল সরসতম উজ্জ্বল গজমতি মাল্যে,
মণিময় অঙ্গদ সজ্জিত ভুজ যুগ ঝলকিত কিরণ অতুল্যে।
শ্রবণ যুগল পরিসজ্জিত করি মণিকুণ্ডল যুগল সুরঞ্জে,
দিনকর শশধর মধ্যগত-জগৎ সদৃশ বদন চিত রঞ্জে।
শুভ্রবসনবৃত বিশদ সমুন্নত শীর্ষক শশি তনু গঞ্জে,
নিন্দই সুরধুনি বুদ্বুদ মণ্ডিত গিরিশ সরস জট পুঞ্জে।
অবনত হই অতি উদ্ভট রাক্ষস সুস্থিত দক্ষিণ পার্শ্বে,
দুর্ব্বল তনু অতি মলিন নিরতিশয় আত্ম শক্তি অপকর্ষে।
শুষ্ক হস্ত পদ কণ্ঠ উরঃস্থল কম্পিত অনিল বিসর্পে,
গর্ত্ত নিহিত অতিরক্ত নয়ন যুগ অজস্র অশ্রু সমর্পে।
দিনমণি সদৃশ দুরীক্ষ্য বিকট তনু সম্প্রতি বীর্য্য বিনষ্টে,
দগ্ধ কাষ্ঠসম মলিন নিরতিশয় ঘৃণিত মূর্ত্তি অতি কষ্টে।
বাক্য রহিত সর্ব চিত্র পুত্তলিসম সুস্থিত অবিচল গাত্রে,
জ্বলিত অকম্পিত বর্ত্তি তীক্ষ্ণ শিখ উজলি তিমিরময়ী রাত্রে।
মুহূর্ত্ত পর মিলি বিপুল নয়ন যুগ সূর্য্য গর্ব্ব পরিখণ্ডে,
নিরখিল গুরুবর তীব্র দৃষ্টিসহ নতমুখ দশমুখ তুণ্ডে।

প্রণমি ধরণিপতি করযুগ সম্পুটি অতিশয় অবনত শীর্ষে,
কহিল বাক্যচয় কম্পিত বিগ্রহ সকরুণ দৃষ্টি বিবর্ষে।

শঙ্কট অতিশয় ইক্ষি ভুবনময়,
সম্প্রতি অসময় তবপদ পার্শ্বে ;
শীঘ্র হই সদয়, রক্ষহ সমুদয়,
দুর্ব্বল দলচয়; অভয় বিবর্ষে।
বান্ধব ছিল যত অন্তক পুরগত,
বাক্ত হৃদয় গত সুতকুল জন্যে ;
দগ্ধ বিটপিসম মাত্র কুতনু মম
সংস্থত সুবিষম ভুবন অরণ্যে।
অদ্য ঘটিল পুনঃ যদ্বিধ কুঘটন,
সত্বর পুরজন হইল অশান্ত ;
তথ্য শুনি তখন চঞ্চল হ'ল মন,
শীঘ্র মম নিধন বুঝিনু নিতান্ত।
সর্ব্ব তব বিদিত মৃত্যুশরনিশিত,
মধ্য পুর নিহিত ছিল অতি যত্নে,
অদ্য অধম হরি মূর্ত্তিটি তব ধরি,
অদ্ভুত ছল করি হরিল সুরত্নে।
মৃত্যু গণি কখন দুঃখিত নয় মন'
সম্প্রতি রহিপুন' কি সুখ সমস্তে,
কিন্তু রহিল বড় দুঃখ অসহতর;
মৃত্যু ঘটিল নর- কলুষিত হস্তে।

নিরব ধরণি পতি রুদ্ধ কণ্ঠ অতি বিষম দুঃখ পরি লব্ধে,
উগ্রমূর্ত্তি হই গর্জ্জি কহিল গুরু বজ্র বিনিন্দিত শব্দে।

( কুসুম বিচিত্রা ছন্দঃ )

অভিহিত বাক্যে উপজিল চিত্তে
সমধিক দুঃখ, স্বদল নিমিত্তে।
কি কহিব ধিক্‌ধিক্‌ বিফল মমাত্মা,
হতমম শক্তি প্রভৃতি মহত্ত্বা।
অবিরত অর্চ্চি প্রকৃতি অনাদ্যা,
লভিনু কিমাত্র স্বমরণ বিদ্যা ?
ধিগতি কুদুর্গা প্রচুর কুঅর্চ্চা,
ত্যজিব অগৌণে ধরম কুচর্চ্চা।
শমন সশঙ্ক প্রবিসই যত্র,
পশু পুন' অদ্য প্রবিশিল তত্র ?
হরিল সুরন্ত্রে স্ববল বিসর্পে ?
পরি ছলি সর্ব্বে ছলবল দর্পে!
নিরখিব সম্যক্‌ রিপুকুল শক্তি,
করিব অগৌণে প্রবল বিপত্তি।
শুনসব শীঘ্র স্থির তম চিত্তে,
কহি তব অগ্রে অনুপম তত্ত্বে।
অরিহতি আখ্যা অপর সুবিশ্বে,
হরি মুখআখ্যে অচলসুদৃশ্যে
সুবিকটচণ্ডী স্থির হই তিষ্ঠে,
লভহ সমক্ষে যতন বিশিষ্টে।
যদি লভ চণ্ডী প্রণত নতাঙ্গে,
সবল অবশ্য ত্রিভুবন ভঙ্গে;
অগণিত রুদ্র প্রতিমসুবীর্য্যে,
ঝলসহবিশ্বে, বধ সব আর্য্যে।

কিশকতি ঘৃণ্য প্রকৃতি মনুষ্যে
তব বল নষ্টে লই পশু পোষ্যে!
লঘুতনু খদ্যোৎ কভুকি সমর্থে
দিনমণি বীর্য্য প্রবিদমনার্থে ?

গুরুবর বাক্য নিচয় শুনি দশমুখ সমধিক উৎসুক চিত্তে,
প্রণমি শীঘ্রগতি হইল সমুদ্যত অরি হতি গমন নিমিত্তে।
সপদিতখন গিরি বিদীর্ণ করি অতি উৎকট সকরুণ শব্দে,
ছিন্নবিটপিসম উদ্ভট কৌণপ নিপতিত গুরুপদ পদ্মে।
অশ্রু সলিল অভিষিক্তি চরণ যুগ অতিশয় দুঃখ বিলব্ধে,
কহিল বচন চয় মর্ম্ম নিকৃন্তন সকরুণ গদ্গদ শব্দে।

রক্ষ রক্ষ তব দুঃখি কিঙ্করে,
দগ্ধ অঙ্গ মম দুঃখ দুর্দ্ধরে;
শান্তি অম্বু পরিষিঞ্চি সত্বরে;
স্নিগ্ধ চিত্তকর আর্ত্ত কিঙ্করে।
বিশ্ব ভস্মি মম শক্তি সম্প্রতি,
প্রাপ্ত পূর্ণ তম ঘৃণ্য দুর্গতি;
সূর্য্য তুল্য মমকান্তি এক্ষণে,
ভস্ম পুঞ্জ সম ইক্ষ নির্জ্জনে।
পূর্ব্বশক্তি যদি নাস্তি সঞ্চরে,
বর্জ্জি আত্মতনু অদ্য সত্বরে;
নাস্তি কার্য্য মম আত্ম রক্ষণে,
মৃত্যু বাঞ্ছি শতলক্ষ এক্ষণে।
অঙ্ঘ্রি পদ্মধরি শীর্ষ-বিষ্টরে,
রক্ষ কান্ত তব আর্ত্ত কিঙ্করে,
দুঃখ অগ্নিনিধি মগ্ন কিঞ্চনে,
রক্ষ ইষ্ট নিজ দৃষ্টি অর্পণে।

উদ্ভট বাক্য নিচয় শুনি গুরুবর অতিশয় সুস্থির আস্যে,
মুহূর্ত্ত তন্মুখ নিরখি বাক্য চয় কহিল বিমল মধু বর্ষে।

তবতুরবস্থা নিরখি সমক্ষে,
নিপতিত আত্মা সমধিক দুঃখে।
বিধি কি সুসম্যক্ সুমতি বিবর্জ্জে,
অপকৃতি পক্ষে নিরত অধৈর্য্যে !!
কিকরিব বৎস স্বগুণ সুবীর্য্যে
মমবল নাস্তি স্থির তব কার্য্যে।
পরকৃত কর্ম্মে কহ কিমহত্ত্বে
বিফলি অকস্মাৎ ? বুঝ নিজচিত্তে।
ফণিপতি জন্যে হত তব শক্তি,
ফণিপতি ভিন্ন প্রবল বিপত্তি,
কি শকতি অন্যে ঝটিতি নিরুদ্ধে ?
বুঝহ বিতর্কি স্বমতি বিশুদ্ধে।
পরিহর দুঃখ স্থির কর চিত্তে,
কহিশুন যত্নে অপর সুতত্ত্বে ;
যদিচ সুসম্যক্ হতত্তব বীর্য্য,
তবু মমজন্যে লভহ সুবীর্য্য।
দিবতবহস্তে অনুপম চূর্ণ,
ধরযদি নেত্রে ভকতি সুপূর্ণ ;
সকল সমক্ষে তব নিজ মূর্ত্তি
নভসি অদৃশ্যা, কহিনু সুযুক্তি।
খগপতি তুল্য প্রচলহ শূন্যে,
অপর অলক্ষ্যে সুনিরখি অন্যে।

কথনান্তর অতি সুস্থির হই করি মন্ত্র শুদ্ধ সুসতর্কে,
অর্পিল অঞ্জন পাত্র কিরণ-ময় জিনি নব উজ্জ্বল অর্কে।

করযুগ যুড়ি অতি অবনত হই নমি উদ্ভট পুলকিত গাত্রে,
গ্রহণ করিল আগ্রহ সহ অতিশয়, তৃষিত সদৃশ জলপাত্রে।
কুসুম সুচন্দন সহ পদ পঙ্কজ অর্চি ভক্তিসহ যত্নে,
চলিল ধরণি-পতি-সহিত সুখিত চিত পরিহরি আশ্রম রত্নে।
উভয় তখন উঠি অচল শৃঙ্গ'পর সিংহ সদৃশ গুরু বীর্য্যে,
রত্ন খচিত কটি বৃন্ধ অরিন্দম বান্ধিল অতুলিত শৌর্য্যে।
মুহূর্ত্ত নিরখি গগণতল অনিমিষ দৃষ্টি সহিত অবিলম্বে,
চলিল চমকি দিগ্গজকুল, অভিনব গরুড় সদৃশ গুরু দম্ভে।
উদ্ভট তখন নয়নযুগ অঞ্জন রঞ্জিত করি অতি হর্ষে,
কন্দুক সদৃশ উঠিল অতি সত্বর কর্ব্বুর কুলপতি পার্শ্বে।
মুহূর্ত্ত উজলি দিগন্ত যোদ্ধৃ যুগ শশিসম বসন বিশুভ্রে,
শশধর ভাস্কর সদৃশ গুপ্ত তনু হইল নিবিড়তম অভ্রে।
সুরপতি নিযুক্ত বরুণ গুপ্তচর নিরখি সকল নিজ চক্ষে,
শঙ্কিত হই অতি তখন বিশিখ গতি চলিল অমরপুর লক্ষ্যে।
যখন সলিলপতি হইল উপস্থিত অমর নগর সুবিশিষ্টে,
স্নিগ্ধ রজনি অতি মধুর কান্তিময় শান্ত মূর্ত্তি হই তিষ্ঠে।
দ্রবচন্দনসম গলিত রজতসম শিশির বিমলকর বর্ষে,
ভুবন পূর্ণ করি চলিত ললিত গতি শশধর বিগলিতহর্ষে।
সুমৃদুল মৃগবর অমৃত ভুঞ্জি বহু বিধুবর হৃদয় সুমিষ্টে,
অমৃত পঙ্কপরিলগ্ন চরণ অতি নিশ্চল হই পরিতিষ্ঠে।
সুনিরব নিরখি অবনি মৃদু উড়ুদল অধিক উজলি করবর্ষে,
নির্জ্জনগৃহ লভি সত্য যুবতিগণ বদনপূর্ণ পরিদর্শে।
বিশদ শুদ্ধতনু সপ্তর্ষি নিচয় শিব দর্শন-মতি সঙ্গে,
চলিত কথঞ্চিত হিমগিরি সজ্জিত-উত্তর দিশি চিত্ত রঙ্গে।
চটুল বিহগকুল পিবই সুবিধু-মধু উড়ি উড়ি গগণ বৃহত্ত্বে,
গগণ কুসুমকুল বিচলিত, পরিগণি, সুমৃদুল অনিল নিমিত্তে।

বিরল শুভ্রতম অভ্রখণ্ডকুল চলিত চতুর্দ্দিশি রঙ্গে,
ধবল হংসগণ যথবিধ গতিযুত সুললিত সলিল তরঙ্গে।
স্তব্ধ ভুবন বর সুস্থিত ঋষিসম পরিহরি সমুদয় কার্য্যে,
ললিত বিটপিকুল অচল শৃঙ্গসম স্থগিত সমধিক ধৈর্য্যে।
জলনিধি উরসি সুষুপ্ত মৎস্যগণ ফণিগণ সুবিপুল গর্ত্তে,
সিংহ অশ্ব গজ বিবিধ জন্তুগণ পর্ব্বত বিপিন বৃহত্ত্বে।
উৎকট দৈত্য অসুর নর কর্ব্বুর সকল সুপ্ত নিজ কক্ষে,
কুসুম মৃদুলতম তল্পউপরি নৃপ, ভিক্ষু ধরণি-গত বক্ষে।
রত্নবিমণ্ডিত কনক সৌধগণ অমর নগর সুবৃহত্ত্বে,
ইন্দু কিরণ লভি অধিক সমুজ্জল রত্ন অচলসম দীপ্তে।
সুদীর্ঘ বিস্তৃত নগর বর্ত্মকুল নির্জ্জন বিস্ময় অর্পে,
অপগত উর্ম্মি সরিৎকুল সন্নিভ হৃদয় শান্তি সুসমর্পে
ক্বচিৎ স্বল্প অবমুক্ত বিপণি-মণি বর্ত্তি মৃদুল পরি দীপ্তে.
ক্বচিৎ কুত্র অতি টলিত মত্তসুর চলিত সশঙ্কিত চিত্তে।
বর্ত্ম পার্শ্বগত বিজুলি বর্ত্তি দল ইন্দু নিন্দিকর বর্ষে,
প্রহরি-নিচয় লই বিবিধ অস্ত্রবর চিত্রিতসম পথ পার্শ্বে।
ক্বচিৎ ত্রিতল গৃহ নির্গত সুমধুর বংশি স্বরব চিত রঙ্গে,
হৃদয় বিদ্ধকরি চিত্ত রত্ন হরি বিলুপ্ত গগণ নিকুঞ্জে।
ক্বচিৎ ভবন বর অলিন্দ সুস্থিত খগগণ-পিঞ্জর রঞ্জে,
সব্যচরণ তুলি পৃষ্ঠউপরি মুখ রক্ষি, সুপ্তি সুবিভুঞ্জে।
শান্তি ভঙ্গ ভয়-চকিত অনিলদল চলিত নিরতিশয় ধৈর্য্যে,
বিতরি কুমুদবন গন্ধ, বিতরি ঘন শিশির সলিল মৃদু বীর্য্যে
ক্রমশ উদধি প্রতি উপগত সুরপতি সুন্দর সদন সমক্ষে,
ঝলমলি পুরবর উজলি দিগন্তর ঝকমকি ঝলসই চক্ষে।
সুললিত মণিময় বর্ম্ম সুসজ্জিত-রক্ষি-নিচয় চিত হর্ষে,
সত্বর অবনমি বর্জ্জিল পুরপথ, বরুণ পশিল নত শীর্ষে।

ক্রমশ' অতিক্রমি সুবিমল মণিময় গৃহকুল পুলকিত অঙ্গে,
হইল উপস্থিত ইন্দ্রশয়ন গৃহ সন্নিধি মৃদুগতি সঙ্গে।
নিরখি আত্মতনু সুশান্ত হই অতি সমধিক অবনত শীর্ষে,
পশি গৃহ অন্তর নিরখিল গৃহ বর অনুপম কিরণ বিবর্ষে।
অতুলবর্ত্তিকুল দীপ্ত ইতস্তত উজ্জ্বল করি গৃহ কক্ষে,
নিরখি কিরণ, গণি, মণি খণি সমুদয় অবনি গর্ভগত দুঃখে।
সরস বসন্ত হৃদয় লই বিরচিত, পরিগণি, মদন সুরত্নে,
সুখময় মনসিজ চিত্ত সহিত, গণি, বিরচিত গৃহ অতি যত্নে।
অর্দ্ধ সুপ্ত মৃদু বিহগ ললিত পদ ঘুঙ্গুর রুনু ঝুনু গুঞ্জে,
শান্তি সৌখ্যময় অতুল হৃদয়-হর গৃহবর সুনিচিত রঞ্জে।
অনুপম মঞ্চউপরি সুর ঈশ্বর দীপ্ত সমুজ্জ্বল সজ্জে,
সুললিত গগণ-সুসজ্জিত-শশধর-মধুর কান্তি সুবিলজ্জে।
ত্রিভুবন বিস্ময় জনক মূর্ত্তি জিনি অন্য অপর সুর সর্ব্বে,
সুন্দর তম যত অমর ভৃত্যসম, আত্ম সুগৌরব খর্ব্বে।
অনুপম মূর্ত্তি শক্তিধর অবিরল সুস্থিত সৈনিক সঙ্গে,
বিশ্ববিজয়ি-শর পঞ্চ শর সতত ফুল শর বিরচই রঙ্গে।
কনক কুসুমময় কল্প বিটপিকুল উপবন কান্তি সমর্পে,
সুরধনু উজ্জ্বল সুরেন্দ্র কর লভি দর্শই কান্তি সদর্পে।
দনুজ গহন বন দহনপুঞ্জ মিলি সুস্থির হই কি সুতিষ্ঠে?
অথবা স্থির তনু দিনমনি সুস্থিত নিরখি রজনি অপকৃষ্টে।
সব্যপার্শ্ব পরিসজ্জিত করি উপবিষ্ট সচী স্থির অঙ্গে,
সকল রত্নমণি-কিরণ সমল করি তনু-মণি-কিরণ-তরঙ্গে।
অনুপম মণ্ডন মণ্ডিত পদযুগ সতত অমর চিত রঞ্জে,
সরনিজদলসম সুমৃদুল অঙ্গুলি উজ্জ্বল নখমণি পুঞ্জে।
কুসুম মৃদুলতম ললিত জঙ্ঘযুগ মুগ্ধকরই সুর কান্তে,
ত্রিভুবন বিরচক বিধিকৃত-কীর্ত্তি স্তম্ভ সদৃশ চিত শান্তে।

জঘন বিষয় পরিচিন্তি কণ্টকিত অবশ অমর পতি গাত্র,
ঘূর্ণিত মস্তক বিস্মৃত সমুদয় ধন জন আত্ম চরিত্র।
সুগুরু নিতম্ব অধিক গুরুতর পুন' সুরপতি চিত্ত-সমর্পে,
দিনকর করসম কনক-কাঞ্চিবর কিরণ-তন্তু সুবিসর্পে।
অতিশয় সূক্ষ্ম কটিস্থল সুমৃদুল সদৃশ শূন্য ভবমধ্যে,
অন্য-সমিক্ষণ অসহ্যগণি বিধি অদৃশ্য গঠিল সুমধ্যে।
অতুল কুচযুগল বেষ্টিত অনুপম সুললিত মরকত মাল্যে,
নিন্দই সুমৃদুল অলিদল বলয়িত শতদল কান্তি অতুল্যে।
সুমৃদুল বিষসম ভুজযুগ সজ্জিত মণিকুল কিরণ তরঙ্গে,
মধুঋতুসময় সুবল্লরি যদ্বিধ সজ্জিত ফুলকুল সঙ্গে।
নিবিড় কৃষ্ণকচপুঞ্জ সুরঞ্জিত অতুলিত মৌক্তিক পুঞ্জে,
অসিত কুমুদবন যদ্বিধ অতুলিত-সুললিত শশিকর রঞ্জে।
রতিমদ ভঞ্জন সুরপতি রঞ্জন বদন মদন চিত্ত শান্তি,
খঞ্জন গঞ্জন কঞ্জ নয়নযুগ মঞ্জুল উজ্জ্বল কান্তি।
কনক পুত্তলিসম ললিত যুবতিগণ রুণু ঝুনু কঙ্কণ শব্দে,
ব্যজন নিরত ঘন সুগন্ধি জলকণ বর্ষি পরম সুখ লব্ধে।
বহুবিধ বিভ্রম ভুষি সুর দম্পতি সুস্থিত সমধিক যত্নে,
চলিত দৃগঞ্চল চঞ্চল খঞ্জন গঞ্জই মরকত রত্নে।
মণিময় যন্ত্র নিকর অভিশব্দিত অনুপম কৌশল সঙ্গে,
মৃদুল মধুরতম সুরব বিনির্গত অমৃত গর্ব্ব পরিভঙ্গে।
সুষুপ্তিযুত হয় চিত্ত সুরব শুনি বিস্মরি সমুদয় কার্য্যে,
ব্রহ্মলগ্নসম মগ্ন হয় হৃদয় অনুপম শান্তি সুধৈর্য্যে।
বিমুগ্ধ হই অতি নমিল সলিলপতি কিঙ্কর সদৃশ নতাঙ্গে,
অবনত মৌলি-শিথিল মণি গুচ্ছ বিচুম্বিল গৃহতল অঙ্গে।
বিস্মিত চিত অতি অমর অধীশ্বর নিরখি বরুণ মুখ চন্দ্রে,
কহিল অমৃত জিনি মধুর বাক্যচয় সুমধিক সুমৃদুল মন্দ্রে।

কহ কি বিষয় স্থর উৎকট রাত্রে,
গতি তব সুরপুর কম্পিত গাত্রে ?
ঝটিতি বিবরি কহ সর্ব্বনিমিত্তে,
ঘটিত বিকৃতি মম নির্ম্মল চিত্তে।
লভিল কি রিপু পুন' শম্ভু পদাজে ?
হইল সবল অথবান্য সুবীর্য্যে ?
কহ সব বিবরণ শীঘ্র সমক্ষে,
বিতর বরুণ মম শান্তি সুবাক্যে।

করকুবলয় যুড়ি সলিল অধীশ্বর অতিশয় গদ্‌গদ শব্দে,
কহিল বিনত হই সমুদয় বিবরণ সমধিক দুঃখ বিলব্ধে।

ক্ষমহ সুরেশ্বর আত্ম মহত্ত্বে,
অপ্রিয় কথন নিরত নিজ ভৃত্যে।
উপগত ভৃত্য মহৎ ভয় সঙ্গে,
সম্প্রতি তব গৃহ শান্তি বিভঙ্গে।
কহিব সমস্ত বিষয় অবিলম্বে,
নিরখিনু যদ্বিধ শক্র কদম্বে।
সুস্থির হই শুনি অবহিত চিত্তে,
করহ বিহিত নিজ শক্তি মহত্ত্বে।
অদ্য বন্ধুসহ দশমুখ হর্ষে,
হইল উপস্থিত নিজ গুরু পার্শ্বে;
কহিল সমস্ত সুদুঃখিত চিত্তে,
শঙ্কর নিগ্রহ, শরবর তত্ত্বে।
শুনি বিরণ অতি ভৈরব গর্জ্জে,
কহিল ভগু গুরু উৎকট কার্য্যে;
বিশুষ্ক হইল রুধির মম গাত্রে,
উপাগত সত্বর সমধিক রাত্রে।

অরিংতি আখ্য অপর ভব বক্ষে,
অচল অবস্থিত হরিমুখ আখ্যে;
সুবিকট চণ্ডী স্থিত গিরি পৃষ্ঠে,
শক্তি অতুল্য ত্রিভুবন নষ্টে।
নিজ গুরু সন্নিধি শুনি সব অদ্য,
প্রচুর সমুদ্যমি দশমুখ সদ্যঃ;
উদ্ভট রাক্ষস সহিত সদম্ভে,
গত সুবিষম অরি হতি অবিলম্বে।
বুঝহ কি উৎকট ঘটিত অকস্মাৎ,
অতুল বিপত্তি সমিক্ষি সমন্তাৎ।
মহৎ প্রলয় সম ভৈরব বীর্য্যে,
ধ্বংশ উপস্থিত সব ভব রাজ্যে।
বরুণ বচন শুনি সিহরি সুরেশ্বর সমধিক শঙ্কিত চিত্তে,
কহিল বাক্যচয় কম্পিত তনু তরু অশান্তি-অনিল নিমিত্তে।
অবশ হইনু তব উৎকট বাক্যে,
উপগত বিষম বিপৎ সুরপক্ষে।
অগতি হইনু অতি দুঃখ সমগ্রে,
পতিত অমর নর বহ্নি উদগ্রে।
ক্ষণপর সমুদয় বিশ্ববিভস্মে,
প্রলয় উদিত হইবে প্রতিবিশ্বে।
রিপুকুল রত হইবে স্থিরচিত্তে,
সুরনর সকল বিমর্দ্দ নিমিত্তে।
বিলয় লভিনু অহ অদ্য সমস্তে,
দলিত হইনু খল রাক্ষস হস্তে।
অহ কি বিষম গতি উত্থিত বিশ্বে,
শিথিল হইল তনু চিন্তি ভবিষ্যে।

নিজ অনুপম শুভ সৎমতি সঙ্গে,
করহ সুপথ সুর বিঘ্ন বিভঙ্গে।
ঝটিতি বিবরি কহ কিম্বিধ কার্য্যে,
বিফল যতন করি শত্রু অনার্য্যে ?
ক্ষণপরিচিন্তি জলধিপতি কর যুড়ি নত হই অতি সুসতর্কে,
কহিল সময় উপযুক্ত বচনচয় সমধিক যুক্তি বিতর্কে।
নিপতিত যদ্বিধ বিপদ বৃহত্বে,
ঝটিতি যত্নকর দুঃখ নিবৃত্তে।
চিন্তি বহুলতম হই সুস্থির-চিৎ,
নিরখিনু সম্প্রতি সঙ্গাতি কিঞ্চিৎ।
অগর জনৈক গমনকরি শৌর্য্যে
সুবিদিত করি সব রঘুপতি আর্য্যে,
জনৈক অনুবল লই নিজ সঙ্গে,
গমন করুন রিপু-কার্য্য বিভঙ্গে।
বিষম সমাক্রমি শত্রু অনার্য্যে,
বিমুখ করুন অতি উৎকট কার্য্যে।
কহিনু সুযুক্তি বিচিন্তি বিশিষ্টে,
নির্দ্দিশ সম্প্রতি পবন গরীষ্ঠে।
বরুণ সুসঙ্গত বচন নিচয় শুনি সুরপতি বক্রিম শীর্ষে,
কহিল বাক্যচয় মধুজিনি সুমধুর সুস্থিরদৃষ্টি বিবর্ষে।
অতি হিতকর তব বাক্য নিমিত্তে,
লভিনু অভয় পুন' শঙ্কিত চিত্তে।
বিষম বিকট তম দুঃখ অনন্তে,
তুমি অতি অতুল সুহৃৎ সুরকান্তে।
রঘুপতি নিকট মরুৎ পতি ধন্যে,
কহিব ঝটিতি অতি সংগতি জন্যে।

করিব কথিত সব কার্য্য অলক্ষ্যে,
অভিমত গণি তব সুন্দর বাক্যে।
কথনান্তর সুরপতি মুদি সুনয়ন বসি সমধিক তমধৈর্য্যে,
স্মরিল তখন অতি সুস্থ হৃদয় সহ পবন অমিত বল আর্য্যে।
মুহূর্ত্তপর সমুপস্থিত সুপবন সুভ্র বসনচয় অঙ্গে,
প্রণমিল যত্ন সহিত সুরপতি পদ সমধিক সুবিনয় সঙ্গে।
স্নিগ্ধ মৃদুলতম হইল সদনবর তুহিন শুভ্র তনু বর্ণে,
পদ্মবর্ণ মণি বিরচিত শীর্ষক, সুবর্ণ কুণ্ডল কর্ণে।
সুস্থির হই অতি সুরকুল ঈশ্বর নিরখি অনিল মুখ চন্দ্রে,
কহিল বিনয়সহ বিঘ্ন বিষয় সব সমধিক সুমৃদুল মন্দ্রে।
অতিশয় বিষম বিপত্তি নিমিত্তে,
স্মরিনু তিমিরময় উৎকট রাত্রে।
সদয় হৃদয় হই উদ্ধর শৌর্য্যে,
বিপদ সলিল নিধি মজ্জিত আর্য্যে।
গত অরি অরিহতি-বিশ্ব সমক্ষে,
বিষম বিকট রমণী প্রতি লক্ষ্যে;
যদি হয় দশমুখ সার্থক কার্য্যে,
বুঝহ কি গতি হয় দুর্ব্বল আর্য্যে।
ঝটিতি করহ গতি বান্ধব পার্শ্বে,
কহ সব বিবরণ সংনত শীর্ষে,
লই অনুবল অতি উত্তম সঙ্গে,
গমন করহ রিপু কার্য্য বিভঙ্গে।
সুরগণ গতি তুমি উগ্রবিপত্তে,
তরিব বিপদ তব কার্য্য মহত্ত্বে।
অবিদিত তবসম সক্ষম কার্য্যে,
অপর অমর মম বিস্তৃত রাজ্যে।

সুরপতি বাক্যনিচয় শুনি সমধিক শঙ্কিত দৃষ্টি বিবর্ষে,
কহিল মরুৎপতি গলদ্ঘর্ম্ম হই অতিশয় অবনত শীর্ষে।

বিপদদ্য উপস্থিত মৃত্যু বিনিন্দিত,
কম্পিত বিগ্রহ শক্রভরে,
শুনি বাক্য ভয়ঙ্কর, অদ্য সুরেশ্বর,
দগ্ধ মমান্তর দুঃখ শরে।
নৃপ সন্নিধি সত্বর, সঞ্চরি, তৎপর
বর্ণিব ভৈরব বিঘ্নগতি,
করি আত্মসমর্পণ, পূর্ণিব এক্ষণ
কার্য্য সুরেশ্বর শীঘ্র অতি।
পরিবর্জ্জি বিলম্বন, যত্ন বিলক্ষণ,
সঞ্চরি সম্প্রতি শুদ্ধমনে,
রিপু কার্য্য বিভঞ্জন পূর্ণিব এক্ষণ,
সুস্থির তিষ্ঠহ সর্ব্বসনে।

কথনান্তর অতি অবনত হই সুরপতিপদ বন্দি সযত্নে,
দ্রুতগতি নির্গত পবন গমন পটু পরিহরি সদন সুরত্নে।
সুন্দর রথবর উঠিল সুসত্বর উদ্যত হই গতি পক্ষে,
শশধর সন্নিভ উজলি নভঃস্থল চলিল অবনিতল লক্ষ্যে।
মৃদুল সুগন্ধ সমর্পি চতুর্দ্দিশি, বিভঞ্জি দিগ্‌গজ গর্ব্বে,
চলিল অনিলপতি চকিত চপলগতি চমকি নভশ্চর সর্ব্বে
মুহূর্ত্তপররথ হইল উপস্থিত রঘুপতি কটক সমক্ষে,
নিরখিল পবন বিকট সৈনিকগণ সুস্থিত উন্নত বক্ষে।
জ্বলিত অসংখ্য সুবর্ত্তি ইন্দু জিনি উজ্জ্বল কিরণ বিশিষ্টে,
অগণিত মণি মণ্ডিত ফণিগণ, গণি, উপগত রিপুপুর নষ্টে
তুঙ্গ বিটপিসম সৈনিক মণ্ডল দর্শই বীর্য্য গরিষ্ঠে,
অগণিত উদ্ধতশর্মন নিচয়, গণি, পুর পরিবেষ্টি সুতিষ্ঠে।

ভৈরব হুঙ্কৃতি অসিকুল ঝঙ্কৃতি কার্ম্মুক টঙ্কৃতি শব্দে,
স্তব্ধ দিগন্ত, অনন্ত সলিল নিধি সুস্থিত বিস্ময় লব্ধে।
নিরখি অমর রথ বন্দিল সবজন নন্দিত হই অতি হর্ষে,
ক্রমশ উপস্থিত হইল ললিতরথ রঘুপতি গৃহবর পার্শ্বে।
প্রবল রক্ষিগণ হস্তযুগল যুড়ি বন্দিল সুবিনয় সঙ্গে,
অবতরি পবন শিবির পশি সত্বর নিরখিল পুলকিত অঙ্গে
প্রশান্ত মূর্ত্তি সূর্য্যকুল ঈশ্বর সমুপবিষ্ট মণি হর্ম্ম্যে,
অভিনব জলদ সুসজ্জিত যদ্বিধ সুবিমল গগণ সুরম্যে।
চম্পকপুঞ্জ সদৃশ মঞ্জুল তনু লক্ষ্মণ সুস্থিত হর্ষে,
পূর্ণ রজনিকর সুস্থিত যদ্বিধ অভিনব জলধর পার্শ্বে।
ঋক্ষ অধিপসহ মিত্র পুলস্তজ সজ্জিত মণি অবতংশে,
অবনত হই অতি সুস্থিত করযুড়ি রঘুপতি সম্মুখ অংশে।
অপর যোদ্ধৃগণ সুস্থিত চৌদিশি সজ্জিত রত্ন গরিষ্ঠে,
সুবর্ণ গিরিবর বেষ্টি বিটপিকুল যদ্বিধ সতত সুতিষ্ঠে।
জ্বলিত বর্ত্তিকুল উজ্জ্বল সমধিক সূর্য্য কিরণ পরিনিন্দে,
সুগন্ধ গৃহবর নিন্দি অমরপুর চন্দন অগুরু সুগন্ধে।
অবনত হই অতি পবন অমরবর নমিল নিরতিশয় যত্নে,
খগকুল অধিপতি বন্দই যদ্বিধ মুরহর চরণ সুরত্নে।
সম্ভ্রমসহ উঠি পার্ষদগণসহ রঘুপতি সমধিক হর্ষে,
মঞ্চউপরি করি সুস্থিত কহিলেন্ বাক্য অমৃত অভিবর্ষে।

অদ্য হইনু সফল কাম্, দর্শনকরি সুরললাম্,
শুদ্ধ হইল ধরণি ধাম্, অদ্য তব পদার্পণে।
বাঞ্ছিতমত করি নিদেশ্, তৃপ্ত করহ হৃদয়দেশ্,
শীঘ্র সকল কহ বিশেষ্, আত্ম সুগুণ বর্ষণে।
মঙ্গল কহ সুরগণের্, বাঞ্ছিত ধনমম দলের্,
আশ্রিত নরসুরবলের্, বিশ্রুত ভব মণ্ডলে।

অম্বুধিসম তব কৃপায়, সর্ব্ব মনুজ সবল কায়,
সম্প্রতি পুন' শুভ কথায়, শান্ত করহ চঞ্চলে।
মধু জিনি মধুর বাক্য শুনি সুরবর সমধিক অবনত শীর্ষে,
করকুবর্লয় যুড়ি কহিল বিনয়সহ সুললিত অমৃত বিবর্ষে।
তব ভৃত্য উপস্থিত, উগ্রবিপদ্গত,
সম্প্রতি আর্য্য মহৎ নিশিতে;
শুন শীঘ্র বিপদ্গণ, শত্রু বিমর্দ্দন,
বর্ষি অনুগ্রহ সুস্থ চিতে।
নর দৈবত অশ্রুত, ভিন্ন জগৎ গত,
দুর্জ্জয় শক্তি কৃতান্তময়ী,
যদি লব্ধ নিজাশ্রয়, সর্ব্ব সুনিশ্চয়,
সর্ব্বত' নির্ভয় বিশ্বজয়ী।
রিপু দুর্ম্মদ সম্প্রতি, আত্ম গুরু প্রতি,
ভক্তিকরি শ্রুত সর্ব্বকথা,
গত এক্ষণ উদ্ভট- সংহতি কর্ম্মঠ,
শক্তি সমর্চ্চন জন্য তথা।
বুঝ কিঞ্চিন্ন ভৈরব, দুর্গতি উদ্ভব,
সম্প্রতি মর্ত্ত্য অমর্ত্ত্যদলে,
যদি শক্তি সমর্জ্জন, সক্ষম দুর্জ্জন,
ভস্ম সমস্ত সুবিশ্বতলে।
কর উক্তি সুসত্বর, আত্ম সুহৃদ্বর,
মৎসহ তত্র বিসর্পতরে,
করি যত্ন বিলক্ষণ, অদ্য জনার্দ্দন,
বৈমুখিব দ্রুত বৈরিবরে।
সুরবর বাক্য নিচয় শুনি কৌণপ মিত্র রতন নত শীর্ষে,
শঙ্কিত হই অতি কহিল হস্তযুড়ি সকরুণ দৃষ্টি বিবর্ষে।

উৎকট বাক্যে সমুদিত চিত্তে,
দুর্ব্বহ শঙ্কা স্বদল নিমিত্তে।
সর্ব্ব অপেক্ষা বিপদ অখণ্ডে,
অদ্য সমস্তে প্রথিত অকাণ্ডে।
ভৈরব চণ্ডী শুনি হৃদি কম্পে,
কম্পিত বিশ্ব প্রতি পদ ঝম্পে।
যদ্যপি লঙ্কা রিপুপতি পার্শ্বে,
সাধ্য কি বিদ্বিষ্ কুল অপকর্ষে।
অদ্ভুত চণ্ডী ভুবন সমগ্রে,
পূর্ণ অতুল্যা স্ববল উদগ্রে।
দর্শন মাত্রে ত্রিভুবন ভস্মে,
অর্চ্চই সর্ব্বে প্রবিণত শীর্ষে।
সম্প্রতি সম্যক্ যতন বিশিষ্টে,
আত্ম অতুল্য প্রকৃতি গরিষ্ঠে।
চেষ্টি সুসম্যক্ মৃগপতি গর্ব্বে,
রক্ষহ দুঃখে নিজগণ সর্ব্বে।
শীঘ্র সুবাক্যে সুরবর সঙ্গে,
নির্দ্দিশ মিত্রে রিপুকৃতি ভঙ্গে,
মিত্র কপীন্দ্রে গণি উপযুক্ত।
দুর্দ্ধর যোদ্ধা স্থির অনুরক্ত।

মিত্র বাক্য শুনি ঋক্ষ অধীশ্বর সমধিক সুস্থির চিত্তে,
কহিল বিনত হই সমর্থি সুবচন বিজ্ঞ সদৃশ সুমহত্ত্বে।

সমধিক সঙ্গত মঙ্গল পক্ষে,
শুনিনু মহত্তম বান্ধববাক্যে।
বিপদ সমুদ্র বিলঙ্ঘি অযত্নে,
লভি যদি সৎমতি বন্ধু সুরত্নে।

যতন বিবর্ষি কপীশ্বর সৌম্যে,
অনুমতি অর্পহ বাক্য সুরম্যে,
সুরবর সংহতি সংগতি জন্যে,
বিদমন জন্য দশাস্য অধন্যে।
তরিব সুদৈব সুমিত্র মহত্বে,
সমুদয় উৎকট বিঘ্ন বিপত্তে,
হইল মমাদ্য সুনিশ্চিত চিত্তে,
নিরখি সমস্ত বিশিষ্ট নিমিত্তে।

অনুচর জনৈক সত্বর তখন গমন করি অবনত শীর্ষে,
কহিল কপীন্দ্র নিকট নৃপ-অনুমতি সমধিক বিনয় বিবর্ষে।
চলিল কপীশ্বর কিষ্কিন্ধেশ্বর বিনিন্দি মত্ত গজেন্দ্রে,
ঝটিতি উপস্থিত ঝলমলি চৌদিশি রঘুপতি শিবির অনিন্দ্যে।
সুবৃহৎ মূর্ত্তি রজত গিরি সন্নিভ ধবল কিরণ অভি সর্পে,
শুভ্র উপল সম বিপুল উরঃস্থল ভুজযুগ জিনিফণি-দর্পে।
বিটপিকাণ্ড সম দৃঢ়তম কন্ধর বজ্র বীর্য্য পরিপূর্ণ,
ভৈরব বর্ত্তুল নয়ন বিঘূর্ণিত ঝলমল পিঙ্গল বর্ণ।
মণিময় বর্ম্ম বিমণ্ডিত তনুবর ঝলসি নয়ন করবর্ষে,
শমন দণ্ড জিনি বিকট খড়্গবর লম্বিত দক্ষিণ পার্শ্বে।
অতুল্য উজ্জ্বল মুকুট বৃহত্তম শীর্ষ উপরি স্থবি সজ্জে,
প্রকাণ্ড ভাস্কর যদ্বিধ নগবর শৃঙ্গ উপরি পরি সজ্জে।
মণি কুল বিখচিত চরণ সুবেষ্টন উন্নত অগ্র বিসর্পে,
পদতল দলিত উরগ যুগ বিস্তৃত ফণ যুগ কান্তি সমর্পে,
অদ্ভুত ভৈরব শক্তি কপীশ্বর জগজ্জন কম্পিত বক্ষে,
অযুত সূর্য্যজিনি বীর্য্য ভয়ঙ্কর সক্ষম বিশ্ব বিভক্ষে।
অবনত হই অতি নমিল সৈন্যপতি রঘুপতি চরণ সমক্ষে,
সমধিক সম্ভ্রম সহ মনুজেশ্বর কহিল অমৃত ময় বাক্যে।

উগ্র বিপদ ঘটিত আজ, শঙ্কিত সুরনর সমাজ,
দর্শন করি বিষম কাজ, দুর্জ্জয় রিপু দুর্জ্জনে।
রক্ষণ পথ তুমি সবার, চিত্ত সদৃশ মৃতজনার,
রক্ষিত মম বল অপার মাত্র তব মহদ্‌গুণে।
সম্প্রতি শুন কহি বিশেষ, অশ্রুতভব বিষম দেশ,
তত্রবিগত রিপু কুলেশ শক্তি চরণ অর্চ্চনে।
যদ্যপি হয় সফল কাম্, শক্তি লভই নিজ সুধাম্,
উৎকট গণি বিপরিণাম সর্ব্ব ভুবন রক্ষণে।
আত্ম অতুল সুমহিমায় উদ্যত সুর সদয়কায়,
শত্রু বিষয় বিফল তায়, যত্ননিরত এক্ষণে,
সম্প্রতি নিজ সুকরুণায়, দৈবত সহ হই সহায়
সঞ্চর তুমি গত যথায়, শত্রু শকতি অর্চ্চনে।
দুঃখ বিপদ গহন মাঝ, আশ্রয় তুমি অবনি রাজ,
রক্ষিত তব নর সমাজ, চিন্তি বুঝহ অন্তরে,
অন্তক পুর সমবিদেশ, শত্রু সকল যমবিশেষ,
মাত্র তব সুকরুণ লেশ, রক্ষণ পথ দুস্তরে।

রঘুপতি বাক্য নিচয় শুনি কর যুড়ি সমধিক অবনত শীর্ষে,
কহিল সৈন্যপতি সুস্থ সবল মতি তরুণ জলদ রববর্ষে।

( চন্দ্র বর্ত্ম ছন্দঃ )

পূর্ব্ব পুণ্য মম, উৎকট ভুবনে
প্রাপ্ত ভৃত্য তব দুর্ল্লভ চরণে।
বিশ্ববন্দ্যপদ ইক্ষিনু নয়নে,
ধন্য জন্ম মম নশ্বর ভুবনে!
ইন্দুনিন্দি পদ সুন্দর কিরণে,
দীপ্ত অঙ্কচিত উজ্জ্বল বরণে।

পূর্ণ শান্তি লভিনু প্রতিবিষয়ে,
লব্ধ মুক্তি পদ দুস্তর নিরয়ে।
আর্য্য জন্য তনু বর্জ্জন বিষয়ে,
দুঃখ শূন্য মম সুস্থির হৃদয়ে;
আর্য্য কার্য্য করি সংলভি মরণে,
শান্তি মুক্তি লভিব স্থির ভুবনে।
শীঘ্র হৃষ্ট হই দৈবত সহিতে,
সর্ব্বকার্য্য করিব স্থিরমতিতে,
পূর্ণ খর্ব্ব করি নিশ্চিত চরমে,
ধ্বংসবংশ করিব দ্বিষদধমে।
তিষ্ঠ শান্তিসহ কান্ত সুনিলয়ে,
তূর্ণ পূর্ণ করিব প্রতি বিষয়ে;
সর্ব্ব বিঘ্ন অচিরাৎ ভবনিলয়ে
অদ্য অন্ত করিব স্থির হৃদয়ে।

তখন কপীশ্বর অবনত হই অতি বন্দি নৃপতি কুল সূর্য্যে,
শিবির বহির্গত হইল পবনসহ হৃদয় পূর্ণ বলবীর্য্যে।
তখন উভয় মিলি চড়িল চক্রিবর অতিশয় সহর্ষ চিত্তে,
ছুটিল চক্রিবর নিন্দি চিত্ত গতি সুবিপুল গগণ বৃহত্ত্বে।
বিস্তৃত নয়ন সহিত কপিকুলপতি নিরখিল পুলকিত অঙ্গে,
গিরি বন সকল চতুর্দ্দিশি অপসৃত অতুল শীঘ্র গতি সঙ্গে।
ক্রমশ' সুবিস্তৃত দিঙ্মণ্ডল অতি ভৈরবতম বৃহদঙ্গে,
সুবিপুল গগণ ঝটিতি নিপতিত বলি কল্পিত হয় ভয় সঙ্গে।
কম্পিত হৃদয় যোদ্ধৃপতি নিরখিল নিম্ন অবনি তল লক্ষ্যে,
দৃষ্ট হইল সব বিপুল ধরণিতল সলিল পূর্ণ সুধু বক্ষে।
সপদি তখন পুন' নিরখিল অবনিপ সমধিক বিস্ময় সঙ্গে,
দীপ্ত অবনিতল অপর উড়ু সদৃশ পরিহরি পরিচিত অঙ্গে।

পুনশ্চ অবনিপ নিরখিল অম্বর উৎসুক হৃদয় বিলম্বে;
অদ্ভুত দৃশ্য নিরখি বিনিমজ্জিত হইল সুবিস্ময় মধ্যে।
বহ্নিচক্র সম বিপুল দিনেশ্বর ঘূর্ণিত উজ্জ্বল অঙ্গে,
গ্রহ গণ অপর বিঘূর্ণিত অবিরত সুবিপুল দিনমণিসঙ্গে।
ত্রিবলয় বলয়িত বিপুল শনৈশ্চর নিরখিল বিস্মিত চিত্তে,
ভাস্বর অষ্ট চন্দ্র পরিবেষ্টিত অনুপম কান্তি মহত্ত্বে।
পুনরপি নিরখিল চন্দ্র চতুষ্টয়-বেষ্টিত হই গুরুগর্ব্বে,
বৃহস্পতি গ্রহ ঘূর্ণিত অবিরত উজ্জ্বলি অম্বর সর্ব্বে।
মঙ্গল শুক্র নিকর বহুবিধ কত নিরখিল পুলকিত গাত্রে,
অনুপম উজ্জ্বল কত শত, কত পুন' পরিবৃত চিরান্ধ রাত্রে।
বিবিধ বর্ণ নব জলদ পুঞ্জ কত, নিরখিল দৃষ্টি বিসর্পে,
পর্ব্বত মন্দির ভবন মূর্ত্তিধরি চলিত অতুল গতি দর্পে।
সিদ্ধ মিথুন বহু নিরখিল চৌদিশি চলিত চমকি চপলাঙ্গে,
রুণু ঝুনু ঘুঙ্গুর শব্দ সহিত মৃদুবংশি সুরব করি রঙ্গে।
পরি হরি সৌর জগৎ রথ উদ্গত অধিক উর্দ্ধ তম অংশে,
বিস্তৃত করি অতি নয়ন যোদ্ধৃপতি নিরখিল উন্নত অংসে।
ক্ষুদ্র বিন্দু সম যত যত উড়ুগণ দৃষ্ট হইত কুহু রাত্রে,
সুবিপুল সৌর জগৎ সব সম্প্রতি নিরখিল কম্পিত গাত্রে।
তখন যোদ্ধৃ পতি সপদি সুদুর্ব্বল নিরখি ভয়াপ্লুত বক্ষে,
গ্রহবর ভৈরব চলিত চমকি অতি বিক্রম সহ রথ লক্ষ্যে।
পবন চতুর মতি রক্ষিল রথবর বক্র গমন অবলম্বে,
চলিল মহৎ গ্রহ ভৈরব নিঃস্বনি পার্শ্ব ঘর্ষি অবিলম্বে।
নিরখিল কত শত নিসর্গ বিঘটিত অদ্ভুত গগণ সুঅংশে।
পুষ্প বৃষ্টি সম উড়ুদল বর্ষণ, অগ্নি পুঞ্জ কত অংশে।
বিস্মিত হই অতি নিরখি চতুর্দ্দিশি চলিল অমিত বল বন্ত,
তখন পরিষ্কৃত হইল সুলক্ষিত যমপন্থ বিপুল অনন্ত।

জলধর পংক্তি সদৃশ পরিলক্ষিত হইত সুনির্ম্মল রাত্রে,
সম্প্রতি কুসুমিত উপবন সন্নিভ বিখচিত উড়ুকুল মাত্রে।
অগণিত সৌরজগৎ সব উড়ুগণ ঘূর্ণিত উজ্জ্বল অঙ্গে,
অনন্ত বিশ্ব নিরখি ধরণীশ্বর নমিল সুবিস্ময় সঙ্গে।
সত্বর রথবর পরিহরি সে স্থল উত্থিত নয়ন কটাক্ষে,
নিরখিল তখন কপীশ্বর ভৈরব তিমির পুঞ্জ সুধু চক্ষে।
অনন্ত জলধি সদৃশ ভৈরব তম তিমির পুঞ্জ বৃহদঙ্গে,
নিরখি যোদ্ধৃপতি বিহ্বল অতিশয় নয়ন মুদিল ভয় সঙ্গে।
বিষম গরল সম তীব্র শৈত্য তনু বিজড়িত করিল মুহূর্ত্তে,
রুধির রহিত অতি অবশ হস্তপদ কঠিন উপল সমসত্বে।
ক্রমশ' নিঃশ্বসন রুদ্ধ হইল বলবুদ্ধি সকলি হতভত্র,
অর্দ্ধ বিমূর্চ্ছিত সদৃশ কপীশ্বর নিপতিত জড়সম গাত্র।
স্পর্শশব্দ রস মূর্ত্তি রহিত অতি অদ্ভুত অনন্ত শূন্য,
সাধ্য কি সুরনর তিষ্ঠই সচিত্ত অত্র নিমিষ পল জন্য!
ধন্য কপীশ্বর সত্য পূর্ণমতি বর্ণিব কিঅধম বাক্যে!
অসহ কষ্ট সহি চলিছ ধৈর্য্য সহ বান্ধব উপকৃতি পক্ষে।
তখন অনিল পতি চলিল ঝটিতি অতি রথ লই অতুলিত সত্বে,
বিশ্ব অপর তম পশিল যোদ্ধৃযুগ সমধিক বিস্মিত চিত্তে।
অদৃষ্ট অশ্রুত পূর্ণ অপরিচিত অদ্ভুত অভিনব রাজ্যে,
চলিল বন্ধুযুগ বিস্মিত হই অতি নিরখি সমস্ত সুধৈর্য্যে।
দিনমণি বিরহিত অথচ সমুজ্জ্বল কিরণ পুঞ্জ ভবরঙ্গে,
স্বল্প জলদবৃত দিনমণি-দিনহয় যদ্বিধ অবনি নিকুঞ্জে।
দিবস রজনি-পরি বর্ত্তন-বর্জ্জিত অতুলিত সুনিয়ম সঙ্গে,
স্নিগ্ধ কিরণ পরিপূর্ণ ভুবনবর অনুপম সুন্দর অঙ্গে।
পল্লি নগরসব অদ্ভুত বিরচন শূন্যউপরি পরিতিষ্ঠি
চলিত চতুর্দ্দিশি নর ইঙ্গিতমত লই যত জন্তসমষ্টি।

অগণিত নরগণ বিবিধ বর্ণ যুত চিত্রিত তনু সুখিচিত্তে,
চলিত চতুর্দ্দিশি সুললিত গতিসহ নিজ নিজ কার্য্য নিমিত্তে ।
অনুপম শক্তি মনুজ গণ বাঞ্ছিত-মত নিজ মৃত্যু নিরুদ্ধে,
অপর জন্তুগণ নষ্ট সৃষ্ট হয় নর অনুমতি পরি লব্ধে ।
অতিশয় উন্নত অদ্ভুত নরগণ লভি যদি, সমধিক হর্ষে,
অর্চ্চি অমর বলি সঁপি কুসুমাঞ্জলি কত শত নমি পদ পার্শ্বে,
অপর জন্তুগণ বাক্য রহিত সুধু, নরসম বুদ্ধি অতুল্য,
নরসম সমুদয় কার্য্য নিপুণ হয়, হাস্য করই নর তুল্য ।
আনন্দ উৎসব মগ্নজন্তুগণ পুলকিত হই চিত রঙ্গে,
সমস্ত পার্থিব কার্য্য নিরত সব সমধিক সুনিয়ম সঙ্গে ।
সময় অপব্যয় দূষ্যগণই অতি নিরত সতত গৃহকার্য্যে,
নিষ্ফল কৌতুক বর্জ্জি, বিজ্ঞ সম কার্য্য করই অতি ধৈর্য্যে ।
অধিক কি অস্মৎ ধরণি গর্ভ-গত অলস মনুষ্য অপেক্ষা ।
বহুতর উন্নতবুদ্ধি জন্তুগণ সমস্ত বিষয় সুশিক্ষা !!
তরু বল্লরি কুল যদিচ দৃষ্টনয় কিন্তু শূন্য'পর তিষ্ঠে,
রম্য বর্ণ যুত বিবিধ পক্কফল বদন সজল হয় দৃষ্টে ।
বিমল সলিল ময় সরিৎ নিচয় যত চলিত উচ্চ দিশি রঙ্গে
স্পৃষ্ট নয় সলিল, অথচ শান্তি হয় সমর্পি যদি মুখ অঙ্গে ।
স্বপ্নবিষয় বলি অবিশ্বস্তকভু হইল মিত্র যুগচিত্তে,
চিন্তিল পুনরপি সম্ভব সমুদয় ঈশ্বর সৃষ্টি বৃহত্ত্বে ।
ক্রমশ উপস্থিত হইল বন্ধুযুগ অভিনব বিমল অরণ্যে,
শুনিল বিবিধ মত খগকুল কলরব, নিরখিল বিহগ অগণ্যে ।
ললিত নধর তনু চিত্রিত খগগণ উজ্জ্বল চিক্কণ বর্ণে,
ঘিরিল চতুর্দ্দিশি মৃদুমধুরব করি মুগ্ধি বন্ধুযুগ কর্ণে ।
দয়ার্দ্র হই অতি তখন উভয় মিলি পরশিল খগশিশু রঙ্গে,
চমকিত বিস্মিত হইল কিন্তু অতি নিরখি উপল সম অঙ্গে ।

বহুবিধ সুন্দর মৃগদল চৌদিশি উপগত হই মৃদুহাস্যে
করযুড়ি সবিনয় নমিল ভক্তিসহ ভৃত্য সদৃশনত শীর্ষে।
বিপুল হস্তিগণ মৃদুল হাস্যসহ নিরখি সুরম্য অপাঙ্গে,
ধূম্র পুঞ্জ সম লুপ্ত হইল পুন' নিঃশ্বসি সুগন্ধি সঙ্গে।
বিস্মিত হই অতি সৌম্যবন্ধু যুগ অনিমিষ সুমৃদুল নেত্রে
শিশু সম সরল দৃষ্টিসহ চৌদিশি নিরখি চলিল টল গাত্রে
ঝটিতি তখন পুন' নিরখিল উভজন সমধিক সচকিত দৃষ্টে
বহুবিধ সুবিকট হিংস্র জন্তুগণ নির্ভয় হই পরিতিষ্ঠে ;
দীর্ঘ লম্ফ সহ পতিত হইল বহু অতিথি যুগল মৃদু গাত্রে,
স্পৃষ্ট যদিচ নয় কিন্তু ছিন্ন তনু উৎকট দংশন মাত্রে।
দৌড়িল সত্বর পরিহরি সেস্থল অপর নিবড় তম অংশে,
নিরখিল তখন সমুন্নত গিরিবর সমগ্র বন অবতংসে।
প্রস্তর বিটপি সুনির্ঝর সজ্জিত অবিকল সুনিয়ম সঙ্গে,
কিন্তু অচল বর চঞ্চল অতিশয় তাঁর সম জলধি তরঙ্গে।
শুনিল বন্ধুযুগ পরিভ্রমণ করি অনুপম গিরি-পদুপান্তে,
গিরি বর উপরি শঙ্খ রব উত্থিত বিস্তৃত গগণ অনন্তে।
লক্ষ্য করি স্বর ঝটিতি যোদ্ধৃ যুগ উঠি অতি উন্নত শীর্ষে,
নিরখিল মন্দির উজ্জ্বল অতিশয় সূর্য্যনিন্দি কর বর্ষে।
রক্তিম উপল বিমণ্ডিত মন্দির সজ্জিত বহু অবতংসে,
কিরণ সুবিস্তৃত দশ দিশি যদ্বিধ দবাগ্নি নিবিড় বনাংশে।
রক্তিম কিংশুক কুসুম বিটপি কুল মন্দির বেষ্টি সুতিষ্ঠে,
সুবিপুল বিল্ববিটপি যুগ সুস্থিত গৃহসম্মুখ অবশিষ্টে।
সুবৃহৎ বিকট খড়্গ রুধিরাপ্লুত সুবিপুল অঙ্গন পৃষ্ঠে,
উগ্র মূর্ত্তি অতি বিকট নয়ন যুগ সিংহ অধীশ্বর তিষ্ঠে।
কিঙ্কর সম জম্বুককুল অবিরত সুস্থিত হরষিত চিত্তে,
চপল করট কুল কলরব সংরত হৃষ্ট সুভক্ষ্য নিমিত্তে।

নিরখিল তখন বন্ধুযুগ সচকিত মন্দির মধ্য সুঅঙ্গে,
রুধির বিবৃত তনু সুবিকট চণ্ডী স্থিত অতি ভৈরব রঙ্গে!
পদতল নিপতিত ভৈরব তম সব সমধিক বিস্তৃত অঙ্গে,
কটিতট বেষ্টি মনুজ কর কিঙ্কিণি বিগলিত রুধির তরঙ্গে।
বিপুল উরঃস্থল মণ্ডিত অভিনব খণ্ডিত নৃমুণ্ড মাল্যে,
দক্ষিণ হস্ত ভয়ঙ্কর দর্শিত উজ্জ্বল খড়্গ অতুল্যে।
রক্ত বর্ণ অতি সুবৃহৎ ত্রিনয়ন দীপ্ত নিন্দি রবি গর্ব্বে,
ধক্ ধক্ জ্বলিত অনল অতি ভৈরব উজ্জ্বলি অলিক অখর্ব্বে।
লিহি লিহি লুলিত রসন অতি ভৈরব সৃক্কণি রুধির বিলিপ্তা;
মত্ত গজ যুবতি সম ঢল ঢল তনু মধু লভি সমধিক তৃপ্তা।
বিদলিত অঞ্জন পুঞ্জ সদৃশ অতি মঞ্জুল চিকুর সুশীর্ষে,
মণিময় মুকুট সমুজ্জ্বল কুণ্ডল সূর্য্য নিন্দিকরবর্ষে।
নয়ন যুগল মুদি সুস্থিত দশাস্য অতিশয় ভক্তিসমর্পে,
উদ্ভট রাক্ষস রক্ষি সদৃশ বসি চৌদিশি দৃষ্টি বিসর্পে।
বিকট বৃহত্তম ভৈরবগণ কভু দর্শই সুদীর্ঘ অঙ্গে,
গুরু গুরু কম্পিত হয় কভু গিরিবর ঝলমলি বিজুলিতরঙ্গে।
সিংহ সদৃশ পরিলক্ষি কপীশ্বর, উদ্ভট কন্ধর লক্ষ্যে,
বিপুল শক্তি সহ বিকট খড়্গবর বর্ষিল নয়ন কটাক্ষে।
ছিন্ন ভিন্ন রুধিরাপ্লুত হই পরিবর্জ্জি বিপন্ন দশাস্যে।
দৌড়িল উদ্ভট শঙ্কিত হই অতি অবগণি রিপু উপহাস্যে।
নিরখি অকস্মাৎ কর্ব্বুর ভাস্পতি রিপুচর আত্ম সমক্ষে,
প্রলয় জলদসম গর্জ্জি বিকট তম চরণ নিক্ষিপিল বক্ষে।
নিপতিত মূর্চ্ছিত হইল কপীশ্বর বিষম কঠিন পদ দণ্ডে,
পর্ব্বত তুঙ্গ শৃঙ্গ বর যদ্বিধ পতিত অশনি পরচণ্ডে।
সত্বর পবন মৃদুল তম করতল অর্পিল সুযতন সঙ্গে,
করিল চিত্ত যুত সুস্থ সবল পুন' অমৃত সদৃশ মৃত অঙ্গে।

তখন দশ বদন কুপিত শমন সম নিরখি অনিল মুখলক্ষ্যে,
ক্রুদ্ধ সিংহ সম গর্জ্জি কহিল অতি নিকৃষ্ট কর্কশবাক্যে ।

নির্ঘৃণ খলমতি, হিংস্র অধম গতি,
আশ্রয় লভি অতি পশু পদ পার্শ্বে
বিস্মৃত হইসব বীর্য্যবল বিভব,
দুর্ম্মতি অভিনব করপুন' হর্ষে ?
শক্তি রহিত চিত মর্কট অনুগত,
ভৃত্য সঞ্চলিত হ'লিনত শীর্ষে,
ধিক্ ঘৃণিতহৃদয় ঘৃণ্য কলুষ ময়-
অঙ্গ বহন নয় সমুচিত বিশ্বে ।
অঙ্ঘ্রি দলিত করি মর্দ্দিব লঘু অরি,
রক্তবমন করি মরিবি অগৌণে,
হস্তপদ সকল ছিন্ন হই অচল-
তুল্য-ধরণিতল রবিপড়ি মৌনে ।

দক্ষিণ পদ তুলি কর্ব্বুর অধিপতি দৌড়িল স্থরবর লক্ষ্যে,
মুষ্টিবদ্ধ দৃঢ় দষ্ট অধরবর বহ্নি বিনির্গত চক্ষে ।
পবনরুষ্ট অতি সঘন নিঃশ্বসন টলমল দৃষ্টি বিসর্পে,
রক্তিমবদন গুরুত্বসমন্বিত গলদ্ঘর্ম্ম হত দর্পে ।
তখন কপীশ্বর বিকট খড়্গ ধরি উদ্যাত রিপুবর অগ্রে,
কহিল গর্জ্জি করিদীর্ণ গগণতল পরিধ্বনি অচল সমগ্রে ।

দুষ্টঘৃষ্টহবি অঙ্ঘ্রি বিদলনে,
অদ্য মৃত্যু লভিবি স্থির ভুবনে ।
ভণ্ড ধূর্ত্ত মম সম্প্রতি চরণে,
ছিন্ন মুণ্ড তব লুণ্ঠই সঘনে ।
মূর্খ তুল্য হই নির্ঘৃণ বদনে,
রুক্ষবাক্য কহিলি প্রভু পবনে!

ধ্বংস বংশ কলুষান্বিত নিরয়ে,
শান্ত দান্ত হলিনে ক্ষণ হৃদয়ে ?
আর্য্যহিংসি তুই সম্প্রতি ভুবনে,
ধ্বংসবংশ হলি কল্মষকদনে।
দুষ্ট বুদ্ধি তবুও স্থিত হৃদয়ে,
ধিক্ বিমূর্খ শত ধিক্ তব বিষয়ে।

কথনান্তর কপিসূর্য্য সিংহসম গর্জ্জি বিপুল বল সঙ্গে,
বর্ষিল খড়্গ উভয় করতলগত রিপুপতি উত্তম অঙ্গে।
মণ্ডিত অনল মূর্ত্তি দশকন্ধর বিগলিত রুধির তরঙ্গে,
রক্তকুসুমময় কিংশুক তরুবর যদ্বিধ রবিকর সঙ্গে।
গর্জ্জি তখন অনিবার্য্য বজ্রসম কম্পিত করি ভব বক্ষে,
ঝটিতি উত্তরিল কর্ব্বুর অধিপতি বহ্নি বিমিশ্রিত বাক্যে।

দুষ্ট কপট খল, তিষ্ঠ নয়নপল,
দণ্ডিব লভিবল, পুন' অবিলম্বে ;
ধ্বংসিব সমুদয়, মর্কট নরচয়,
অদ্য করিবলয়, অমর কদম্বে।
ধ্বংস করিবসব, দুষ্কৃতিময় ভব,
মর্দ্দিব বিধিভব, হরি অবিলম্বে।
দুর্জ্জয় বল মম, কম্পিততনু যম,
বিশ্ব নিহততম, মম ভুজ দম্ভে।

নিরস্ত্র দশমুখ নিষ্ফল গণি রণ চমকি কপীশ্বর ধন্যে,
হইল অদৃশ্য তখন বঞ্চিত করি অনিল অমরকুল মান্যে।
প্রমুদিত চিত অতি কপিকুল ভাস্কর করযুড়ি অবনত শীর্ষে,
প্রণমি শক্তিপদ করিল পরিস্তুতি সমধিক ভক্তি বিবর্ষে।
যত্ন সহিত অতি রত্নমঞ্চ সহ তুলিল ললিত রথ মধ্যে,
দ্বিগুণ সমুজ্জ্বল হইল চক্রিবর চরণ-কিরণ সুবিশুদ্ধে।

ঝটিতি পবন ঘূর্ণিল রথ-কৌশল সমধিক উন্নত বক্ষে,
অৰ্দ্ধদণ্ডপর উপগত রথবর রঘুবর শিবির সমক্ষে।
কুসুম পুঞ্জ অভিবর্ষিল সুরগণ কপিকুল শীর্ষক শীর্ষে,
গর্জ্জিল জয় জয় বিকট সৈন্যচয় মত্ত অতুলতম হর্ষে।
অসাধ্য সুসিদ্ধ হইল অদ্য পুন' শুদ্ধ কপীশ্বর বীর্য্যে,
ধন্য শক্তি তব কপিকুল ঈশ্বর বিশ্ব মুগ্ধ তব কার্য্যে।
পরম সুখোদ্ভব নিন্দি বিধূদ্ভব সমুদয় সৈনিক বৃন্দে,
পার্ষদগণ সহ রঘুকুল ভাস্কর অভি নন্দিল কপি ইন্দ্রে।
প্রণমি তদন্তর শক্তিচরণ যুগ সমধিক ভক্তি বিবর্ষে,
মঞ্চ সহিত পুন' করিল অবস্থিত শিবির নিভৃততম পার্শ্বে।
অগণিত সৈনিক হৃষ্ট হৃদয় হই ঝটিতি সমর্চ্চন জন্য,
করিল সুসংগ্রহ কুসুম ভোজ্য বহু শুভ উপকরণ অগণ্য।
বিশুদ্ধ হই অতি রঘুকুলরঞ্জন অর্চ্চিকৃতাঞ্জলি হস্তে,
করিল পরিস্তুতি কুসুমাঞ্জলি রচি কণ্ঠলগ্ন করি বস্ত্রে।

দুঃখদলনি জননি মোর্, ইক্ষ ঝটিতি ভুবন তোর্,
ভস্ম সদৃশ হইল ঘোর্- শঙ্কটদব নিঃস্বনে,
দুর্ল্লভ অতি সুগতি আর্, মাত্র চরণ কমল সার্,
ভৈরব অতি বিপদ ভার্, রক্ষ জননি এক্ষণে।
নাস্তি ভজন শকতি মোর্, পূর্ণ সততমদবিঘোর্,
পার্থিব সুখ বিষয়ভোর্ কিঙ্কর তব শঙ্করি,
আত্ম অতুল পদ কৃপায়্, রক্ষ জননি বিষম দায়্,
নাস্তি অপর গতি উপায়্, উগ্রবিপদ্দ শর্ব্বরী।
দুঃখবড়ব অনল মাঝ্, দগ্ধ জননি ভব সমাজ্,
দুঃসহতম বিপদবাজ্, দুঃস্থ ভুবন মর্দ্দনে,
অর্পিব তনু পদসমিক্ষি, নাস্তি অপর ধন মহাক্ষি,
হৃষ্ট হৃদয় হই সুলক্ষি, মঙ্গল কর এক্ষণে।

আশ্রিত তব হইনু পায়, সর্ব্ব বিষয় হই সহায়,
রক্ষ তনয় অবশকায়, দুঃখ-জলধি দুস্তরে,
খিন্ন নিরতিশয় অধীন, সম্পাদ-বল সব বিহীন,
দুঃখ অনল নরকলীন, দগ্ধ সতত অন্তরে।

তখন জগজ্জন মঙ্গলজন্য মনুজ কুলপতি নিজ হস্তে,
নিশিত খড়্গ লই বর্ষিল নিজ হৃদি, মূর্চ্ছিত হইল সমস্তে!

রক্তিম শতদল সদৃশ সমুজ্জ্বল হৃদয় পিণ্ড লই যত্নে,
অশ্রুসিক্ত হই অর্পিল করযুড়ি অমল শক্তি পদরত্নে।

ত্রিভুবন কম্পিত হইল জগজ্জন পরম চমৎকৃত চিত্তে,
বিশ্ব মূর্ত্তি পরিবর্ত্তিত অতিশয় অদ্ভুত কার্য্য নিমিত্তে।

চিত্রিত পটসম সকল ভুবনতল, নিশ্চল নিরব নিতান্ত,
বিস্মিত হই সব তরুগিরি নদহ্রদ স্তম্ভিত সমধিক শান্ত।

চমকিত সমুদয় সুর নর কিন্নর বাক্য রহিত সব আস্যে,
ক্রন্দন রত সব অমর যুবতি গণ বিশীর্ণ হৃদয় উদাস্যে।

সুদীর্ঘ নিঃশ্বসি মুনিঋষিগণ সব অশ্রু সমাপ্লুত গাত্রে,
ঊর্দ্ধ হস্ত হই করিল জয়ধ্বনি মুদ্রিত করি মৃদু নেত্রে।

অহ কিমহাদ্ভুত অনুপম সুকীর্ত্তি, বিশ্ব কলুষ কুল খণ্ডে,
সঁপিলেন্ রঘুমনি খড়্গ ছিন্ন করি আত্ম মৃদুল হৃদপিণ্ডে।

অখিল বিশ্বতল হইল সমুজ্জ্বল অতুলিত অদ্ভুত কর্ম্মে,
ত্রিভুবন তবপদ লগ্ন হইল পিত' রক্ষহ বিপন্ন ধর্ম্মে।

সপদি সমুজ্জ্বল হইল ভুবনতল কনককিরণ যুত অঙ্গে,
পূর্ণ হইল ভব অদ্ভুত অভিনব অনুপম সুগন্ধ সঙ্গে।

স্নিগ্ধ নিরতিশয় হইল ভুবনতল অনুপম অনিল সুলব্ধে,
দৈব উক্তিচয় হইল সমুত্থিত গগণ উপরি মৃদু শব্দে।

( সংযুক্তচ্ছন্দঃ )

শুভসর্ব্বদত্ত নরেশ্বরে,
লভ সর্ব্ব সৌখ্য সুসত্বরে।
সবদুঃখ শীঘ্র বিমর্দ্দিবে,
চিরশান্তি সূর্য্যসমুদ্ভবে।
তব আত্ম ভাগ্য বিনির্ণয়ে,
চল শীঘ্র অব্ধিতটাশ্রয়ে,
কর তত্র দৃষ্ট মহাদ্ভুতে,
তব ভাগ্য-রত্ন ভবিষ্যতে।
বহুপুণ্য জন্য ভবার্ণবে,
তব লব্ধ অদ্য শুভোদ্ভবে;
তুমি সর্ব্ব সৌখ্য উপার্জ্জিবে,
হত অদ্য উগ্রবিপৎসবে।

শুনি তদপূর্ব্ব অভয়ময় সুবচন আপ্লুত হই অতি হর্ষে,
চলিল সকল জন হৃষ্টহৃদয় সহ বিপুল জলধিতট পার্শ্বে।
পংক্তিবদ্ধ হই রহিল সকল জন সমধিক সুস্থির চিত্তে,
চিত্র-পুত্তলি সম নয়ন-নিমিষহত সমধিক অচপলগাত্রে।
সপদি সলিলনিধি হইল সুনিশ্চল শান্ত সুবিস্ময়-অর্পী,
বিগত তরঙ্গ বিভঙ্গ সুবিস্তৃত বসনকান্তি সুসমর্পী।
রক্তবর্ণ পুন হইল সলিলচয় অতিশয় অদ্ভুতকাণ্ড,
দিঙ্মণ্ডলবর হইল সুরক্তিম সুলভিবর্ণ পরচণ্ড।
সপদি তখন সবজনগণ নিরখিল জলনিধি দক্ষিণ অংশে,
চিত্রিত হইল বিকট তম দুর্ম্মদ অসুর মূর্ত্তি বহু বংশে।
তীক্ষ্ণ খড়্গ মুদ্গার অসি পট্টিশ বিবিধ অস্ত্র কুলহস্তে,
ভৈরব যমসম উৎকট অবয়ব নিরখি ভয়ার্ত্ত সমস্তে।

সপদি তখন পুন' হইল সুচিত্রিত জলধি অপর জল অংশে
রক্তিম বর্ণ ভয়ঙ্কর চণ্ডী স্থিত হই মৃগপতি অংসে।
প্রলয় সূর্য্য সম নয়ন বিঘূর্ণিত ভৈরব কড়মড় দন্তে,
বিস্তৃত কর ধৃত বিকট খড়্গবর ফণবর সদৃশ অনন্তে।
তদনু তুল্য বহুমূর্ত্তি সমন্বিত হইল জলধি জলবর্গে,
চঞ্চল চিকুর বিলম্বিত পৃষ্ঠত উজ্জ্বল করবর খড়্গে।
সুদীর্ঘ অবয়ব তরল চপল গতি কিঙ্কিণি কৃশ কটিরঙ্গে,
মণিময় কঙ্কণ ঝঙ্কৃতি করি ঘন ঝলমলি বিজুলিবিভঙ্গে।
ক্রুদ্ধ হই বিষম উগ্র যুবতি গণ চলিল শত্রুকুললক্ষ্যে,
হুঙ্কৃতি করিঘন হইল অগ্রসর অসুর সমুন্নত বক্ষে।
ভৈরব যুদ্ধ উপস্থি কম্পিত ভবতল ভৈরব কাণ্ডে,
পর্ব্বত সদৃশ তরঙ্গ সমুত্থিত লম্ফিগগণ পরকাণ্ডে।
মূর্চ্ছিত কম্পিত সমুদয় জল চর টলমল জলধি সমগ্র,
ব্যাপ্ত চতুর্দ্দিশি অস্ত্রশস্ত্র সব বিসর্পি কিরণ উদগ্র।
মুহূর্ত্ত পর সব নিহত অসুরগণ গর্জ্জিবিকট তম শব্দে,
ছিন্ন ভিন্ন হই হইল নিমজ্জিত অতলসলিল নিধিমধ্যে।
অট্টহাস্য করি সুবিকট তাণ্ডবি খড়্গ বিঘূর্ণি সগর্ব্বে,
হইল নিমগ্ন বিনগ্ন যুবতি গণ উদ্ধত জলনিধি গর্ভে।
তখন অকস্মাৎ শুনিল সকল জন অনুপম অদ্ভুত বাদ্যে,
শঙ্খ কাংস্যরব বংশি মুরজরব বিপুল জলধি জল মধ্যে।
স্বচ্ছ হইল অতি জলধি সলিল চয় বিধুতনু গলিত নিতান্ত,
দর্পণ সদৃশ সুনির্ম্মল সুমসৃন সুললিত সুকান্তি বস্ত।
তখন সমীক্ষিল জলধি মধ্য পরি সজ্জিত করি সুবিরঞ্জে
কাঞ্চন মঞ্চ, সূর্য্য জিনি উজ্জল, খচিত রত্ন মণিপুঞ্জে।
পৃষ্ঠ লগ্ন অতি সুন্দর সুবিমল কনক দণ্ডবর অগ্রে,
সজ্জিত ছত্র রত্নমণি বিখচিত উজ্জ্বলি জলধি সমগ্রে।

নিরখিল মঞ্চ উপরি পরি সজ্জিত অবনিপ উজ্জ্বল অঙ্গে,
কত শত মন্মথ সতত পতিত, গণি, অতুলিত পদরজ' সঙ্গে।
সব্য পার্শ্ব স্থবি রঞ্জিত করিপুন' নিরখিল অঙ্কিত রাজ্ঞী,
ত্রিভুবন যুবতি গর্ব্বহর বিধমুখ, (অতুল কান্তি যুত রাজ্ঞী)।
তখন চতুর্দ্দিশি হইল স্থচিত্রিত পার্ষদ গণ স্থবিশিষ্টে,
নিরুপম কত শত ইন্দ্র চন্দ্র যম মুনি ঋষি গণ পরিতিষ্ঠে।
নৃপতি পরি স্তুতি নিরত সর্ব্বজন সমধিক অবনত শীর্ষে,
স্তম্ভিত সচকিত জলনিধি অতিশয় বিপুল সংগিতি পরিদর্শে।
ক্রমশ' তখন নৃপবর নিজ স্থকিরণ উজলি জলধি স্থবৃহত্তে,
ব্যাপ্ত হইল সব বিপুল ভুবন তল ঝলমলি কিরণ মহত্ত্বে।
অযুত সূর্য্য জিনি বীর্য্য মহোজ্জ্বল উজ্জ্বলি ভুবন সমগ্র,
প্রলয় বহ্নি জিনি শমন দণ্ড জিনি অনুপম কিরণ উদগ্র।
দুরীক্ষ্য নিরখি তখন রঘুবর দল নয়ন মুদিল ভয় ধন্দে,
শুনিল মৃদুলতম বংশি স্থরব পুন' লভিল অগুরু মৃদু গন্ধে।
বিস্মিত হই অতি তখন নয়নমিলি নিরখিল জলনিধি বক্ষে,
অপগত সমুদয় নৃপতি অমর নর জলনিধি শান্তি স্থরক্ষে।
অদ্ভুত কাণ্ড নিরখি অতি বিস্মিত রঘুপতি সৈন্য সমস্তে,
তখন ঋক্ষপতি অবনত হই অতি কহিল কৃতাঞ্জলি হস্তে।

অতুল শুভঙ্কর লক্ষণ অদ্য,
পরম ভাগ্য মম ঈক্ষিণু সদ্যঃ।
বুঝিনু বিমর্দ্দিত সর্ব্ববিপত্তি,
বিদলিত সর্পসম চ্যুত শক্তি।
নিজবল সংহতি সিংহ স্থগর্ব্বে,
করহ সমুদ্যম রাক্ষস খর্ব্বে।
সুফল গণি শ্রম সর্ব্বত অদ্য,
সুনিরখি শক্তি পদদ্বয় সদ্যঃ।

রিপুচয় নিশ্চয় সঙ্গর মাত্রে,
পতিত হবে স্থির খণ্ডিত গাত্রে।
লভিনু সুদুর্ল্লভ শক্তি পদাব্জে,
হইব কৃতার্থ সুনিশ্চিত কার্য্যে।
বিধি পরি দর্শিলি চিত্রিত দৃশ্যে,
তবপুন উজ্জ্বল রাজ্য সুবিশ্বে।
সুরনর কিন্নর যত্ন অগণ্যে,
নিরত হবে প্রভুঅর্চ্চন জন্যে।
তবপুন উজ্জ্বল বীর্য্য নিমিত্তে,
চমক হবেস্থির বিশ্ববৃহত্ত্বে,
সুযশ উপার্জ্জহ কান্ত অনন্ত,
অনুপম শান্তি বিভুঞ্জ নিতান্ত।

প্রমুদিত চিতসব সচিব বচন শুনি পশিল অচল সম দুর্গে,
হর্ষহাস্যময় জয় জয় জয়রব উত্থিত সৈনিক বর্গে।

ইতি শ্রীহরগোবিন্দ লস্কর বিরচিতে
রাবণবধে কাব্যে
চণ্ডিকা স্থাপনং নাম
তৃতীয়ঃ সর্গঃ।

---

# চতুর্থ সর্গ।

বিষণ্ণ হই অতি যখন ধরণিপতিদশাস্য উপগত হর্ম্ম্যে,
রক্তবর্ণযুত পরিণত দিন সমধিষ্ঠিত ভুবন সুরম্যে।
গগণ গমন পরিখিন্ন দিবস কর, রক্তিম কিরণ তরঙ্গে,
বমন করিল, গণি, ভুক্ত কমল মধু হৃদয়-রক্তচয় সঙ্গে।
গৈরিক রঞ্জিত গজকুল সন্নিভ কিরণ পুঞ্জ ভবরঙ্গে,
বিহগ সদৃশ পুন' হইল উপস্থিত তরুগিরিশিখর-নিকুঞ্জে
রক্তিম বর্ণ দিবস কর বিম্বিত তরল জলধি অসমাপ্তে,
জলধি শয়িত মধুরিপু-উজ্জ্বলতম নাভ্য কমলসম দীপ্তে।
সান্ধ্যকৃত্যরত বিপুল অস্তগিরি বিস্তৃত অলিক বৃহত্ত্বে,
রক্তিম চন্দন বিন্দুসদৃশ রবি উজলিল কিরণ মহত্ত্বে।
ক্রমশ' অস্তগত নিরখি দিবস কর, বিরহ দুঃখচয় সঙ্গে,
সান্ধ্য সময় সমুপস্থিত বিমলিন তিমির বসনপরি অঙ্গে।
হৃদয় দুঃখ সম অলিকুল হৃদি ধরি নলিনী ব্রতিসমঅঙ্গে,
হংসপটুপরি, লইল মৃদুলতম মুকুল কমণ্ডলু সঙ্গে।
সরসিজ দর্শন উপগত অলিকুল-শমন-রজ্জু বলবন্ত,
নিবদ্ধ করি মৃদুরথাঙ্গ যুগ পুন' বিভিন্ন করিল দুরন্ত।
মণিময় সুন্দর ফণিপতি মস্তক সদৃশ সুরশ্মি তরঙ্গে,
জলধি দীর্ণ করি উদ্গত শশধর গগণ নিম্নতম অঙ্গে।
ককুভ যুবতি কুচ বিচ্যুত চন্দনরসসম শুকিরণ পুঞ্জে,
পূর্ণ করিল বিধু সমুদয় ভবতল জগজন চিত্ত সুরঞ্জে।
তিমির শুক্তি পুট নির্গত মৌক্তিক চূর্ণ সদৃশ কর-বর্ষ,
পরম হৃদয় হর ভুবনদীপ্তিকর রজনি বদন-মৃদুহাস্য।

কুমুদগন্ধ বহি চলিত গন্ধবহ মন্দগমন গজ নিন্দে,
চুম্বি কুসুমযুত বল্লরি সুললিত বিতরি শিশিরকণ বৃন্দে।
বর্ণিত সময় কদুষ্ণ বিনিঃশ্বসি মৃদুমন্থরগতি সঙ্গে,
চলিত দশবদন বদন ঘর্ম্মময় রুধির চিহ্নচয় অঙ্গে।
ব্যজন বিজনিঘন চলিত যুবতিগণ মৃদুল সুগন্ধ বিবর্ষে,
মণিকুল কিরণ সহিত মিলি সুদীপ্ত বর্ত্তিপংক্তি উভপার্শ্বে।
ক্রমশ' অতিক্রমি বহুতর গৃহমুখ খর্ব্ব অথচ অতি রম্য,
উপগত অবনিপ বিপুলপুরান্তর সুরনর অসুর অগম্য।
বহুবিধ সুন্দর সদন সুবেষ্টিত মণ্ডিত মণি অবতংসে,
সুস্থিত সুললিত ময়তুহিতৃ-সদন অঙ্গন মধ্যসুঅংশে।
সুবর্ণ রথ সম সুন্দর মন্দির ইন্দুনিন্দি চিতরঙ্গে,
অভিনব রবি জিনি ইন্দ্রমুকুট জিনি কল্পবিপটপি পরিগঞ্জে।
কনকরচিত তরু রত্নফলান্বিত চৌদিশি বেষ্টি সুতিষ্ঠে,
মণিকুল বিরচিত খর্জ্জুর তরুকুল মৌক্তিক ফল লই তিষ্ঠে।
মরকত বিরচিত শিখিযুগ সুস্থিত গৃহবর সম্মুখ অংশে,
বহুবিধ মণিময় সুললিত পুচ্ছক সমুদয় পুর অবতংসে।
কৌস্তুভ মণিময় বিমল উরঃস্থল চৌদিশি কিরণ নিষণ্ণে,
জলধরগণ, গণি, বেষ্টি অবস্থিত নৃত্যসমীক্ষণ জন্যে।
মণিময় পঞ্চশিখাস্থির সুস্থিত সুললিত শীর্ষ সুমধ্যে,
পঞ্চবিশিখময় মনসিজকাঞ্চন নিষঙ্গসমচিত মুগ্ধে।
পদ্মবর্ণমণি বিরচিত সুন্দর কমলমুকুল সম অঙ্গে,
সুললিত শিখর সুসজ্জিত সমুজলি গৃহবর কিরণ-তরঙ্গে।
উজ্জ্বলমূরতি অতি খচিত কনকময় সরসিজ কুমুদ অতুল্যে,
সুন্দর সমধিক অবিরল লম্বিত সুললিত মণিময় মাল্যে।
সুবর্ণচম্পক তরুকুল সজ্জিত পংক্তি বিরচি পুর অগ্রে,
বর্ত্তি পংক্তি পরিবেষ্টিত পদতল উজ্জ্বল কিরণ-সমগ্রে।

মণি চুনি বিখচিত সিঁড়িযত মণ্ডিত সুমৃদুল বসন অনিন্দ্যে,
ধবলিত গৃহবর চন্দনরসলভি সুগন্ধ অগুরু সুগন্ধে।
ফণিপতি মণি জিনি শশধর তনু জিনি উজ্জ্বলিকিরণ গরষ্ঠে,
কনকরচিত কমদণ্ড উপরি অতি সুললিত বর্ত্তি সুতিষ্ঠে।
বর্ণিত গৃহবর মধ্য অবনি গত সুললিত সুমৃদুল রাজ্ঞী,
সর্ব্ব জঙ্গর মৃদুল গণ্ডবর (নিরব নিরতিশয় রাজ্ঞী)।
বিগলিত অশ্রু শিশির যুত ফুলসম সিক্তি বসন মনি মস্তে,
মগ্ন মৃদুল তনু অশ্রু বিনির্ম্মিত সুবিপুল জলধি অনন্তে।
পৃথুল নিঃশ্বসন মুহূর্ত্ত পরপর বসন কম্পি অভি সর্পে
কম্পিত অপর যুবতি গণ যদ্বিধ বল্লরি অনিল বিসর্পে।
শশি কর বর্জ্জিত বহুল রজনি সম অনলঙ্কৃত কচবৃন্দ,
ধরণি বিলুণ্ঠিত মলিন পাংশুযুত অর্পই দুঃখ অমন্দ।
অনলঙ্কৃত কমকণ্ঠ যুগল ভুজ মলিন কান্তি অভিসর্পে,
কুসুম রহিত মৃদুবল্লরি সন্নিভ চিত্ত দুঃখ সুসমর্পে।
মলিন অলক্তক-যুক্ত চরণ তল পুরজন হৃদয় অশান্তি,
মুমূর্ষ দিনকর কিরণ বিমণ্ডিত সমল কমল সমকান্তি।
মণি কুল বিখচিত কনকতন্তুময় বসন সুতনু পরি বেষ্টি,
ধরণি বিলুণ্ঠিত, নিন্দি ধৈর্য্য যুত সুললিত বিজুলি সমষ্টি।
বিষন্ন মুখযত অপর যুবতি গণ অবিরল অশ্রু বিবর্ষে,
শুভ্র বসনযুত কঞ্চুকিগণযত অচ্চই অবনত শীর্ষে।
তখন উপস্থিত খিন্ন ধরণি পতি নিরব ভবন বর মধ্যে,
দিবস পরিভ্রমি দিন মণি যদ্বিধ অস্ত অচল বন মধ্যে।
অশ্রু সিক্ত হই যুবতিশীর্ষ মণি করযুড়ি কম্পিত রক্ষে,
মুহূর্ত্ত নিরখি ভর্ত্তৃ মুখ চিত্রিত পুতলি তুল্য হত বাক্যে।
স্নিগ্ধ সুগন্ধ বিউনি লই সযতন বিজনিপ সুমৃদুল হস্তে,
সুদীর্ঘ নিঃশ্বসি বসিল ধরণি পতি মঞ্চ উপরি নতমস্তে।